# পাশ্চাত্যধর্ম্ম ও বর্ত্তমান সভ্যতা

শ্রীসুকুমার হালদার
প্রণীত

৬১নং বৌবাজার ষ্ট্রীট, কলিকাতা ;
কুন্তলীন প্রেসে
শ্রীপূর্ণচন্দ্র দাস কর্ত্তৃক মুদ্রিত

১৩২৭

"The heathen perish day by day,
Thousands on thousands pass away;
O Christians, to their rescue fly!
Preach Jesus to them ere they die."

— *Missionary Hymn.*

PUBLISHED BY SANATKUMAR HALDAR
AT SAMLONG FARM, RANCHI.

## লেখকের নিবেদন।

বর্ত্তমান যুগে যে ধর্ম্ম জগতে প্রাধান্য স্থাপন করিয়াছে তাহার মূল বাইবল নামক ধর্ম্মগ্রন্থ। ইহার প্রথম খণ্ডে ( Old Testament ) সৃষ্টি তত্ব, ঈশ্বরের স্বরূপ ও ধর্ম্মনীতি প্রভৃতির বিস্তারিত পরিচয় পাওয়া যায়। দ্বিতীয় খণ্ডে ( New Testament ) কেবল যীশু খ্রীষ্টের অপূর্ব্ব জন্ম বৃত্তান্ত, তাঁহার জীবনের মাত্র কয়েক বৎসরের কার্য্য বিবরণ এবং তাঁহার প্রচারিত নীতি সম্বন্ধে জানা যায়। Old Testament বর্জ্জন করিলে খ্রীষ্টান ধর্ম্ম অঙ্গহীন হইয়া পড়ে। কিন্তু প্রকৃতপক্ষে ইহাতে যিহোবা ও তাঁহার ধর্ম্মনীতির এরূপ বিকৃত ভাব দেখা যায় যে বর্ত্তমান সময়ে অনেক চিন্তাশীল খ্রীষ্টান Old Testamentকে উড়াইয়া দিয়া New Testamentকেই খ্রীষ্টীয় ধর্ম্মের মূল ভিত্তিরূপে লইতে চান। কিন্তু Old Testamentএর শিক্ষা খ্রীষ্টানদের মজ্জাগত হইয়া গিয়াছে এবং কর্ম্মক্ষেত্রে সেই পুরাতন নীতিই খ্রীষ্টান জাতিদের পরিচালিত করিতেছে। কর্ম্ম-জীবনে খ্রীষ্টান জাতি যীশুখ্রীষ্টের Sermon on the Mountএর দিক দিয়া ও চলেন না। যদিও সেই মহাত্মা বিশ্ব প্রেম শিক্ষা দিয়াছিলেন তথাপি দেখিতে পাই পাশ্চাত্য জাতি অনেক সময়ে হিংসা ও অহঙ্কারের বশবর্ত্তী হইয়াই চলিতেছেন। গাছের পরিচয় পাই ফলে। পাশ্চাত্য জাতির এই সব প্রবৃত্তি কি তাঁহাদের ধর্ম্মশিক্ষার ফল নহে? এই পুস্তিকায় প্রসঙ্গ ক্রমে সেই বিষয়ে যৎকিঞ্চিৎ আলোচনা করা হইয়াছে।

গত ইউরোপীয় মহাযুদ্ধের সময় শুনিতে পাইতাম যে ইংলণ্ড ও তাঁহার স্বপক্ষীয় রাজ্য সমূহ নবজাত Self-determination নীতি সংস্থাপন এবং প্রকৃত Democracyর প্রসার কল্পেই জর্ম্মাণীর বিরুদ্ধে যুদ্ধ করিতেছেন, আত্ম-প্রসারের জন্য নহে। কিন্তু জার্ম্মাণী পরাজিত হইবার

পর সে সব কথা একেবারে চাপা পড়িয়া গিয়াছে। যাঁহারা যুদ্ধে জয়ী হইয়াছেন তাঁহারা আত্ম-প্রসারের জন্য প্রাণপণ চেষ্টা করিতেছেন। Versailles নগরের শান্তি-সংজ্ঘ হইতে শান্তি স্থাপন না হইয়া নূতন নূতন বিদ্বেষের সূচনা হইতেছে। সকল আশা ভরসা আকাশ কুসুমে পরিণত হইয়াছে।

কেহ কেহ বলেন যে এখন পাদ্রী মহা প্রভুরা কেবল কতকগুলি নিতান্ত জ্ঞানহীন সাঁওতাল কোল প্রভৃতি বন্য জাতিদের মধ্যে খ্রীষ্টীয় আলোক বিতরণ করিয়া আপনাদের ঠাট্ বজায় রাখিতেছেন। কথাটা খানিকটা সত্য বটে কিন্তু আসলেই ভুল। হিদেনদের উদ্ধার কল্পে পাদ্রী মহা-প্রভুরা ভগ্নোৎসাহ হওয়া দূরে থাকুক, তাঁহারা নবোদ্যমে নূতন নূতন উপায়ে দলপুষ্টির বিরাট আয়োজন করিতেছেন। যদিও আজকাল অশিক্ষিত লোকেরাই অনেক সময়ে খ্রীষ্টান্ ধর্ম্ম গ্রহণ করে, তথাপি শিক্ষিতদের মধ্যেও কেহ কেহ ফাঁদে প'ড়ে যান। শিক্ষিত সম্প্রদায়ের মধ্যে খ্রীষ্টান ধর্ম্ম প্রচারের জন্য কয়েকটি বিশেষ মিশন এ দেশে স্থাপিত হইয়াছে। এরূপ অবস্থায় আমাদের উদাসীন ভাবে বসিয়া থাকা যুক্তি সঙ্গত নহে। কেহ কেহ বলেন যে আজকাল মিশনারীরা আগেকার মত অপর ধর্ম্মের উপর অযথা তীব্র আক্রমণ করেন না এবং অন্যান্য ধর্ম্মের মধ্যে যাহা ভাল দেখিতে পান তাহারও আলোচনা করিয়া থাকেন। ইহাও কতকটা সত্য। কিন্তু এই প্রসঙ্গে মনে পড়ে যে গত রুষ জাপান যুদ্ধে দেখা গিয়াছিল যে সম্মুখ যুদ্ধ অত্যন্ত ক্ষতিজনক, সেই জন্য খাদের মধ্যে লুকাইয়া থাকিয়া যুদ্ধ করার নব পন্থা উদ্ভাবিত হইল। উদ্দেশ্য নিজের জয় ও শত্রুপক্ষের ক্ষয়। বরং অধিক সফলতা লাভই যুদ্ধ কৌশল পরিবর্ত্তনের মুখ্য উদ্দেশ্য। সেইরূপ মিশনারি প্রভুরা যখন দেখিলেন যে উগ্রমূর্ত্তি ধরিয়া পরধর্ম্মের উপর সম্মুখ আক্রমণ দ্বারা সুফল হইতেছে না তখন তাঁহারা স্বীয় অভিষ্টসিদ্ধির জন্য যুদ্ধের চাল বদলাইয়া প্রসন্নমূর্ত্তি

ধরিলেন। সম্প্রতি পঞ্জাবের দুর্ঘটনা লইয়া কতিপয় সহৃদয় মিশনারী মহোদয় দেশীয় লোকের প্রতি সহানুভূতি প্রকাশ করিতেছেন বটে, কিন্তু সিমলার Archbishop প্রমূখ অধিকাংশ খৃষ্টান যাজকগণ কি বিপরীত দলভুক্ত নহেন? সুসভ্য পাশ্চাত্যে হিংসা, দ্বেষ, বিরোধ ও অশান্তি সর্ব্বত্র বিরাজমান। এরূপ অবস্থায় খ্রীষ্টান্দের আত্মম্ভরিতা ও তথাকথিত প্রাধান্য কতদূর যুক্তিসহ তাহাই ইতিহাসের সাহায্যে দেখাইতে চেষ্টা করা হইয়াছে মাত্র। আমাদের দেশের জনৈক ঋষিকল্প মনীষী লিখিয়াছেন, "খৃষ্টান সম্প্রদায়ের ব্রহ্মাস্ত্র আপন সম্প্রদায়ের গুণকীর্ত্তন এবং সেই সঙ্গে অপরাপর সমস্ত সম্প্রদায়ের দোষ সংকীর্ত্তন। আমাদের দেশের ধর্ম্মশাস্ত্রে যদিচ স্পষ্ট বিধান দেওয়া আছে এইরূপ যে, 'আত্মোৎকর্ষং তথা নিন্দাং পরেষাং পরিবর্জ্জয়েৎ' 'আপনার গুণকীর্ত্তন এবং পরের দোষ কীর্ত্তন পরিবর্জ্জন করিবে' কিন্তু তাহা সত্ত্বেও পাদরী সাহেবদিগের সহিত বাদানুবাদকালে আত্মরক্ষার দায়ে পড়িয়া নিতান্ত নির্ব্বিরোধী দেশীয় লোকদিগের পক্ষেও শাস্ত্রের ঐ বিধানটি রক্ষা করা কঠিন হইয়া উঠে; তাই শুধু নয়, ঐ শাস্ত্রীয় বিধানটি লঙ্ঘন করা কর্ত্তব্য হইয়া উঠে।"

আমাদের গ্রামের "ডুবিত" ( Baptist ) মণ্ডলীর সলোমন মণ্ডল মনে করে যে আদালতে বাকি খাজনার মোকদ্দমায় সে যতই মিথ্যা সাক্ষ্য দিউক না কেন তাহার মৃত্যুর পরে খ্রীষ্টীয় ধর্ম্মে দীক্ষার কল্যাণে সে যীশুর কোলে স্থান পাইবেই পাইবে, কিন্তু হিদেন জমিদার সিংহবাবুদের কর্ত্তা হইতে আরম্ভ করিয়া সদ্যজাত খোকাবাবুটি পর্য্যন্ত এবং গোমস্তা রামময় ঘোষাল প্রভৃতি প্রত্যেক হিন্দুকেই মৃত্যুর পর অনন্ত নরক ভোগ করিতেই হইবে। এই যে নিজধর্ম্মে অহেতুকী আস্থা এবং পরধর্ম্মাবলম্বীর প্রতি বিদ্বেষ ও অবজ্ঞা ইহা কি খ্রীষ্টীয় ধর্ম্মশিক্ষার ফল নহে? এমনি করে' ধর্ম্মের নামে দিন দিন মানুষে মানুষে জাতিতে জাতিতে বিদ্বেষ ক্রমশঃ বাড়িয়া উঠিতেছে।

বিলাতের *Truth* পত্রিকায় নিম্নলিখিত কবিতাটি কিছুদিন পূর্ব্বে প্রকাশিত হইয়াছিল। ইহাতে খ্রীষ্টানরা মুখে কি বলেন এবং কার্য্যে কি করেন এ সম্বন্ধে একজন নিগ্রোর অভিমত পরিস্ফুট হইয়াছে :—

"You send your missionaries out
To teach us honest dealing ;
They loudly preach to us about
The wickedness of stealing ;
To truth and justice inculcate
Is their diurnal labour ;
And dire, they tell us, is the fate
Of those who rob their neighbour.
Yet while they urge such points as these
In most impressive sermons,
You English, with the Portuguese,
And Dutch and French and Germans,
Agree ( regardless of laws
Of Him you call your Maker )
To take our land without just cause
And grab our every acre.
If this be Christianity
Why, all of us agree, then,
You Christians, when a chance you see
Are far, far worse than heathen.
And 'tis, alas, our sorry lot
While listening to your teaching,
To quickly learn you practise not
The creed that you are preaching."

রাঁচি।

৬ই আষাঢ়, ১৩২৭।

# পাশ্চাত্যধর্ম্ম ও বর্ত্তমান সভ্যতা।

## প্রথম পরিচ্ছেদ।

সুদূর ইউরোপ ও আমেরিকা থেকে যে সকল মহানুভব পাদ্রিগণ পাপী মানবের উদ্ধার ব্রত নিয়ে ভারতের উত্তপ্ত প্রান্তরে আসেন এবং এ দেশে এসে ঐ মহৎ কাজে জীবন উৎসর্গ করেন, তাঁদের কি অলৌকিক ত্যাগ স্বীকার। তাঁদের ধর্ম্মপুস্তকে খ্রীষ্টান-ধর্ম্ম প্রচার করা একটা বিশেষ পুণ্য কার্য্য বলে নির্দ্দিষ্ট হয়েচে একথা সত্য এবং এটাও সত্য যে স্বয়ং যীশু প্রচারকদের বিবিধ রকম দৈবশক্তি প্রাপ্তির আশা দিয়ে বিশেষ রকমে উৎসাহিত করেচেন। * কিন্তু কেবল মধুর ধর্ম্মবাণী শুনে আপন আত্মীয় স্বজনের মায়া কাটিয়ে ভিন্ন দেশে ভিন্ন জাতীয় লোকের মুক্তির জন্য চেষ্টা করা কি সামান্য গুণের কথা? নিজ দেশে কত সহস্র আত্মা পাপে ডুবে আছে তাদের দিকে একবার দৃকপাৎ না করে যাঁরা দূরদেশের অধম হিদেন জাতির মুক্তির জন্য এতটা ত্যাগ স্বীকার করেন তাঁদের অনেক সময়ে স্বদেশীয়দের কাছে গঞ্জনাভোগ করতে হয় বটে †

* "Go ye into all the world, and preach the gospel to every creature. He that believeth and is baptised shall be saved ; but he that believeth not shall be damned. And these signs shall follow them that belive ; in my name shall they cast out devils ; they shall speak with new tongues ; they shall take up serpents ; and if they drink any deadly thing, it shall not hurt them ; they shall lay hands on the sick, and they shall recover."—Mark xvi, 15—18.

† See Note I.

কিন্তু আমরা তাঁদের প্রশংসা না করে থাকতে পারি না। এরূপ মহাত্মাদের উপদেশ বিশেষ প্রনিধান করে শোনা আবশ্যক এবং যদি তাঁদের কথা যুক্তি সঙ্গত হয় তাহ'লে তাহা সাদরে গ্রহণ করা কর্ত্তব্য।

ভক্তিমন্ত্রই পাদ্রি সাহেবদের প্রধান সম্বল। তাঁরা প্রকারান্তরে বলেন:—"স্বর্গের প্রকৃত পথের সন্ধান আমরা পেয়েছি, আর কেহ পায়নি। এসো ভক্তিভাবে চোখ বুজে আমাদের পশ্চাদগামী হও; তাহলেই স্বর্গ রাজ্য পাবে, উদ্ধার হয়ে যাবে। নচেৎ, অনন্ত নরক ভোগ ছাড়া তোমাদের গতি নাই"। * কতক লোকে এ কথা সহজেই মেনে নেবে কিন্তু শিক্ষিত লোকে অনেক স্থলে যুক্তি সঙ্গত না হলে ভক্তি-মন্ত্র নিতে অনিচ্ছুক। তাই আজ কাল অশিক্ষিত ও অসভ্য লোকে যত সহজে খ্রীষ্টান-ধর্ম্ম গ্রহণ করে শিক্ষিত লোকে সেরূপ করে না। ভক্তি-মার্গের গুণগান সকল ধর্ম্মেই করে থাকে। বৌদ্ধ, মুসলমান ও হিন্দু প্রত্যেকেই আপন আপন ধর্ম্মকে ভক্তিভাবে একমাত্র সত্য ধর্ম্ম বলে প্রচার করে। আমরা যদি তাদের কথা নাও মানি, তাহ'লে পাদ্রি সাহেবকে জিজ্ঞাসা করতে হয়:—"আমরা কোন্ ধর্ম্মে মুক্তি পাবো, রোমান কাথলিক চর্চ আমাদের মুক্তি দেবে না প্রটেষ্টাণ্ট চর্চ?" রোমান কাথলিক বল্‌বেন:—"আমরাই আদি ও প্রকৃত খ্রীষ্টান প্রভু যীশু স্বহস্তে তাঁর প্রিয় শিষ্য পীতরের হাতে স্বর্গ দ্বারের চাবি দিয়ে গেছেন। সেই চাবি রোমের পোপেরা যত্নে রক্ষা করে আসচেন। রোমান কাথলিক চর্চ

* "Faith is the cry of all theologians; believe with us and you will be saved; refuse to believe and you are lost. Yet they know nothing of what belief means. They dogmatize, but they fail to persuade......"—Froude's *Short Studies on Great Subjects.*

ছাড়া আর কোথাও মুক্তি পাবে না।” + এরূপ অবস্থায় বেচারা হিন্দেন কোথায় দাঁড়াবে?

তা ছাড়া যে সব গুরুতর সমস্যা আছে তার মধ্যে দুই একটি মাত্র উল্লেখ করা যেতে পারে। ঈশ্বর একজন না ত্রিরূপী তিন জন! যদি এক হন্ তা'হ্লে নিশ্চয় অনন্ত কাল থেকেই তিনি একমেবাদ্বিতীয়ম্। পূর্ব্বে একজন ছিলেন পরে বিভক্ত হয়ে গিয়ে তিন জন হয়েছেন—পিতৃ-ঈশ্বর, পুত্র-ঈশ্বর এবং পবিত্র-প্রেতাত্মা ঈশ্বর—এটা সম্ভব হতে পারে না। বাইবলে লিখিত আছে যে জেহোবা মূসাকে সাক্ষাৎসম্বন্ধে ঈশ্বরতত্ত্ব ও জগতের উৎপত্তি স্থিতি লয় সম্বন্ধে যাবতীয় বিষয় সম্পূর্ণ ভাবে প্রকাশ করে গেছেন। তিনি একে-শ্বরের কথাই বলেছেন। বর্ত্তমান খ্রীষ্টীয় জগতে যে ত্রিত্ববাদ প্রচলিত দেখি তার কোনই উল্লেখ করেন নাই। কেহ কেহ বলেন চতুর্থ শতাব্দীর্কে St. Athanasius নামক Alexandriaর বিশপ প্রথমে ত্রিত্ববাদ জারি করেন, আবার কেহ কেহ সে কথা প্রতিবাদ করে পঞ্চম শতাব্দীর বিশপ Hilaryকে ইহার প্রবর্ত্তক বলে উল্লেখ করেন। সে যাই হ'ক, আমরা ধরে নেবো যে জেহোবা এরূপ গুরুতর বিষয়ে মূসাকে ভুল বা অসম্পূর্ণ উপদেশ দিয়েছিলেন—না আমরা বুঝবো যে ত্রিত্ববাদটা তার অনেক পরে মানুষের মাথা থেকে উৎপন্ন হয়েছে? স্পষ্ট দেখা যাচ্চে যে কালক্রমে এক ঈশ্বরকে বিভক্ত করে তিন অংশ করা হয়েচে, কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে ভগবানের অমৃতময় মাতৃভাবটাই ধারণা করা হয়নি। রোমন

---

+ Matt. xvi—19.

"This true Catholic faith out of which no one can be saved." (Creed of Pope Pius IV). See also the seventeenth article of the Syllabus of Errors published by Pope Pius IX in the nineteenth century.

কাথলিকরা যীশু-জননী মেরীকে পূজা করেন বটে, কিন্তু তাঁদের মতে যীশুর মাতা বলেই মেরীর মহত্ত্ব; অর্থাৎ যীশু হইতেই তাঁর মহত্ত্বের উৎপত্তি। মেরী প্রকৃত পক্ষে জগজ্জননীর স্থান অধিকার করেন না। বাইবলের নূতন খণ্ডে বর্ণিত আছে যে জোসেফ নামক জনৈক সূত্রধর মেরীকে বিবাহ করে কিন্তু সে ব্যক্তি স্ত্রীসহবাস করিবার পূর্ব্বেই প্রকাশ হয় যে পবিত্র প্রেতাত্মার ঔরসে মেরীর গর্ভসঞ্চার হয়েছিল। মেরীর সেই গর্ভজাত সন্তান প্রভু যীশুখ্রীষ্ট যিনি প্রথম মানবী হেবাকৃত পাপের প্রতিকার হেতু জগতে আবির্ভাব হয়েছিলেন। ইউরোপ এবং আমেরিকায় অনেক ব্যক্তি ও সম্প্রদায় বিশেষ এই জন্ম-বৃত্তান্ত নিতান্ত অলীক বিবেচনা করেন।* এরূপ স্থলে হিদেন কি করবে?

খ্রীষ্টান ধর্ম্মের মূল শিক্ষা এই যে মানবের আদি পুরুষ আদমের সহধর্ম্মিণী হেবা জেহোবার নিষেধ আজ্ঞা অমান্য করায় সমগ্র মানবজাতি তাঁর অভিসম্পাতে চিরকালের জন্য পাপগ্রস্থ হয়ে পড়ে। এই দুর্ঘটনার বহু সহস্র বৎসর পরে জেহোবার মনে দয়ার উদয় হয় এবং তিনি তাঁর একমাত্র পুত্র যীশুকে মনুষ্যরূপে পৃথিবীতে পাঠিয়ে দেন। যীশুদেব ক্রুশে আত্মবিসর্জ্জন করে' মানবজাতির মুক্তির উপায় করে দিলেন। কেনই বা এক জনের ( অর্থাৎ হেবার ) অপরাধে অপরে ( অর্থাৎ সমগ্র মানব ) পাপ বিদ্ধ হয় এবং কেনই বা জেহোবা এত বিলম্বে মুক্তির উপায় করে দিলেন এবং সেই বিলম্বের ফলে কেন যে ক্রুশের ঘটনার পূর্ব্বে যে সকল লক্ষ লক্ষ কোটি কোটি মানব জন্মেছিল তাদের উদ্ধারের ব্যবস্থা করা হয়নি এসকল প্রশ্নের যুক্তি সঙ্গত উত্তর নাই। যে জিনিষ যুক্তির অগোচর তা' ভক্তিদ্বারা সকলে গ্রহণ করতে পারেন না। বাইবলের

* See Note II.

উক্তি:—"আমরা চোখে দেখে চলি না, ভক্তির উপর নির্ভর করে চলি।" * কিন্তু একথা সর্ব্ববাদী সম্মত নয়। †

ভক্তিহীন কঠিন হৃদয় হিদেন পাদ্রিসাহেবের উদার উপদেশ বাক্য যখন গ্রহণ না করে তখন তিনি জলদগম্ভীর স্বরে বলেন:—"তোমরা চক্ষু উন্মীলন করে দেখ। বর্ত্তমান যুগে পৃথিবীতে কোন্ জাতীর প্রাধান্য বিরাজ করছে। দেখ্‌বে খ্রীষ্টান্ জাতি সর্ব্বত্র সর্ব্বে সর্ব্বা। যে সকল বিদ্যা ও বিজ্ঞানের বলে ইউরোপ ও আমেরিকা জগতে এই শীর্ষ স্থান অধিকার করেচে সে সমস্তই খ্রীষ্টান ধর্ম্মের প্রভাবে। একথা তোমাদের স্বীকার কর্ত্তেই হবে যে আমাদের ধর্ম্মের বলেই আমরা এই শ্রেষ্ঠতা লাভ করেচি। আমাদের ধর্ম্মপুস্তকের বচন ‡ তোমরা যদি না ও মান তবু এই একটা কথাদ্বারাই আমাদের জাতীয় প্রাধান্য মেনে নিতে হবে।"

* "We walk by faith, not by sight."—2 Cor. v—7.

† "You assert that the human race merited eternal reprobation because their common father had transgressed the divine command and that the crucifixions of the Son of God was the only sacrifice or sufficient efficacy to satisfy eternal justice. But it is no less inconsistent with justice and subversive of morality that millions should be responsible for a crime which they had no share in committing, than that, if they had really committed it, the crucifixion of an innocent being could absolve them from moral turpitude. *Ferrente ulla civitas latorem istiusmodi legis, ut condemnaretur filius, aut nepos si pater, aut avus deliquisset?* Certainly this is a mode of legislation peculiar to a state of savageness and anarchy; this is the irrefragable logic of tyranny and imposture."—*A Refutation of Deism.* (Shelley).

‡ বাইবল ধর্ম্মপুস্তকে ইউরোপীয়দের শ্রেষ্ঠতা স্বয়ং ঈশ্বর (জেহোবা) কর্ত্তৃক নির্দ্দিষ্ট হয়েছে। বর্ণিত আছে যে জলপ্লাবনের পর পৃথিবী দ্বিতীয়বার জীবজন্তুর আবাসভূমি হয়। তখন নোয়া থেকেই বর্ত্তমান মানবজাতির উৎপত্তি হল। জেনেসিস পুস্তকের

জগতের শিল্প ও বিজ্ঞান কি বস্তুত পক্ষে খ্রীষ্টীয় ধর্ম্ম থেকে উৎপন্ন হয়েছে এবং ঐ ধর্ম্মের সাহায্যে বা প্রভাবেই কি তাদের উন্নতি সাধন হয়েছে ? যদি তাই হয়, তাহলে এটাকে খ্রীষ্টীয় ধর্ম্মের শ্রেষ্ঠতার একটা অকাট্য প্রমান বলে আমাদের মেনে নিতেই হবে। অতএব এবিষয়ে সবিশেষ আলোচনার দ্বারা মীমাংসা করা নিতান্ত কর্ত্তব্য। বাইবেলের আদি খণ্ডে বর্ণিত আছে যে জুডিয়া ( বর্ত্তমান পালেষ্টাইন ) দেশবাসী ইহুদিরা ঈশ্বরের খাসজাতী (chosen people) জুডিয়া দেশ গোড়া থেকেই তাদের জন্য (land of promise) বিশেষ ভাবে নির্দ্দিষ্ট হয়েছিল। মুসার সহিত ত ঈশ্বরের কথাবার্ত্তা চলিত, কিন্তু নম্বস´ পুস্তকের ৩১ অধ্যায় পাঠ করতে গেলে প্রাণ শিউরে ওঠে। ওরূপ নিষ্ঠুর আচরণ আজ পর্য্যন্ত কোন বর্ব্বর জাতির দ্বারাও সাধিত হয়নি। তবে শুনা যায় যে বর্ত্তমান যুদ্ধে খ্রীষ্টান ধর্ম্মাবলম্বী জার্ম্মনরা ঐ প্রকার কাজ করেছেন। মুসা ইহুদীদের বলে গেছেন যে তারা যে পর্য্যন্ত পৌত্তলিক

---

নবম অধ্যায়ে লেখা আছে যে নোয়ার তিন পুত্র ছিল—শেম, হ্যাম ও জাফেথ। একদিন নোয়া সুরা পানে উন্মত্ত হয়ে বিবস্ত্র ভাবে নিজ শিবিরে শুয়ে আছেন এমন সময়ে হ্যাম হঠাৎ সেখানে যায় ও তাঁর সেই অবস্থা দেখে ফেলে। হ্যাম তার দুই ভাইকে সে কথা জানালে শেম ও জাফেথ একটা কাপড় নিয়ে মুখ ফিরিয়ে সেখানে যায় আর নোয়াকে সেই কাপড় দিয়ে ঢেকে তাঁর উলঙ্গমূর্ত্তি না দেখে চলে আসে। নোয়া জেগে উঠে বুঝতে পারলেন যে হ্যাম তাঁর দিগম্বর মূর্ত্তি দেখেছে। ক্রোধান্ধ হয়ে তিনি হ্যামের পুত্র কেনানকে এই বোলে অভিশাপ কল্লেন যে তাকে চিরকাল শেম ও জাফেথের সন্তানদের দাস হয়ে কালযাপন করতে হবে। সেই সঙ্গে তিনি সন্তুষ্ট হয়ে শেম ও জাফেথকে আশীর্ব্বাদ করে তাদের কেনানের সেবা পাবার অধিকার দান করলেন। এই অদ্ভুত বিচারতত্ত্বের বিচার অনাবশ্যক। মোট কথা জাফেথ হলেন ইউরোপীয়দের আদি পুরুষ ; শেম হলেন ইহুদীদের আদি পুরুষ এবং হ্যাম হলেন আফ্রিকাবাসীদের আদিপুরুষ। বাইবেল-লেখকের ভূগোল জ্ঞান সীমাবদ্ধ থাকায় আমেরিকা, অষ্ট্রেলিয়া এবং এসিয়ার ইহুদী ভিন্ন অপরাপর জাতীয় কুলজী এই মহাপুস্তকে স্থান পায় নি। ফলতঃ উপরোক্ত প্রবচন অবলম্বন করে আমেরিকায় ইউরোপীয় উপনিবেশীরা আফ্রিকাবাসীদের বহুকাল দাসত্ব-শৃঙ্খলে বেঁধে রেখেছিল এবং ইউরোপবাসীদের আত্মগৌরবের এই একটা মূল কারণ।

আচরণ করে' ধর্ম্মচ্যুত না হয় ঈশ্বর তাঁদের ভুলবেন না, তাঁদের ধ্বংস করবেন না এবং তাদের পূর্ব্বপুরুষের সঙ্গে শপথ করে যে অঙ্গীকার (covenant) বদ্ধ হয়েছেন সে অঙ্গীকার ভুলবেন না।* ইহুদীদের ডেভিড ঈশ্বরের বিশেষ প্রিয় পাত্র (a man after his own heart) ছিলেন। কিন্তু সেই ডেভিডের কীর্ত্তি যা বাইবলে বর্ণিত আছে তা নিতান্ত অসন্তোষ জনক।†

এমন সৌভাগ্যমন্ত জাতি যারা স্বয়ং ঈশ্বরের বরপুত্র কর্ম্ম ফলে কি ভয়ানক দুর্দ্দশাগ্রস্থ হয়েছে! মহাত্মা যীশু যখন জন্মগ্রহণ করেন আমরা দেখ্‌তে পাই তখন ইহুদী দেশ পেগান রোমের করতলগ্রস্থ। সে সময়ে রোমের অসীম প্রতাপ। রোমের কলাবিদ্যা ও বিজ্ঞান পৃথিবীতে তখন সর্ব্ব শ্রেষ্ঠ। ঈশ্বরের এত অনুগ্রহ সত্ত্বেও ইহুদিরা রোমের অনেক

* Deut iv—31,

† II Sam xi অপর জাতিদের ইহুদিরা কিরূপ পীড়ন করতো এবং তাহাদের ঐসব নিষ্ঠুর আচরণে ঈশ্বর তাহাদের কিরূপ সহায়তা করতেন আদি খণ্ডে তার বিস্তর প্রমাণ পাওয়া যায়। Exod. xxxii ; Num. xxxi ; Deut. iii ; Joshua. x ইত্যাদি দ্রষ্টব্য। Nobel Prize প্রাপ্ত ফরাসী সাহিত্যিক Romaine Rolland *John Christopher* নামক পুস্তকে লিখেছেন :—

" The God of the Bible is an old Jew, a maniac, a monomaniac, a raging madman, who spends his time in growling and hurling threats and howling like an angry wolf, raving to himself in the confinement of that cloud of his. I do'nt understand him ; his perpetual curses make my head ache, and his savagery fills me with horror."

" He is capricious, revengeful exceedingly ill-tempered ; he has fierce wrath and cruelty ; he is angry even with the Hebrews and one day says to Moses, 'take all the heads of the people and hang them up before the Lord against the sun....... He is partial, hates the heathen, takes good care of the Jews, not because they deserve it but because he will not break his covenant."—Theodore Parker.

পিছনে পড়েছিল। রোমের পূর্ব্বে গ্রীসও সভ্যতায় আশ্চর্য্য রকম উন্নতি করেছিল। রোমের সভ্যতা গ্রীস সভ্যতার উপর প্রতিষ্ঠিত। ভারতবর্ষ* চীন প্রভৃতির কথা উত্থাপন না করাই ভাল কারণ পাদ্রী সাহেবরা ঐসকল দেশের প্রাচীনতা ও শ্রেষ্ঠতা স্বীকার করতে কুণ্ঠিত। রোম ও গ্রীসের ইতিহাস তাঁরা সর্ব্বতো ভাবে মানেন বলেই তার উল্লেখ করা গেল। তাঁদের একথা মেনে নিতেই হবে যে বর্ত্তমান সভ্যতা পেগান রোমের সভ্যতার উপর প্রতিষ্ঠিত। গ্রীষ্টান ধর্ম্ম থেকে তার উৎপত্তি হয়নি। জগৎ বিখ্যাত বৈজ্ঞানিক Huxley সে বিষয় এইরূপ অভিপ্রায় প্রকাশ করেছেন ও বলেছেন যে গ্রীষ্টীয় ধর্ম্ম বিজ্ঞানকে যথেষ্ট বাধা দিয়েছে।† পাদ্রী সাহেবরা বলেন যে যীশুর আবির্ভাবের পর এবং তার প্রচারিত ধর্ম্মের ফলে ও বলে জগতে যা কিছু জ্ঞানের উন্নতি হয়েছে। এই কথাটি কতদূর প্রকৃত তাই দেখা যাক।

এ বিষয়ে ইউরোপের ইতিহাস পাঠ করলে আমরা অনেক তত্ত্ব, জানতে পারি অপর কোথাও অন্বেষণ করবার আবশ্যক হয় না। ৩২৮

* ভারতবর্ষও এককালে কতদূর উন্নত হয়েছিল Sir Hiram Maxim এর কথায় তার খানিক আভাস পাওয়া যায়। "My brother has some time past been studying old Hindoo literature on the subject of steel manufacture, as he knew that some grades of old Indian steel were superior to the best that America and England can produce now-a-days." (Statement reproduced from the *Daily Mail* in the *Statesman* May 14, 1897). চীন সম্বন্ধে Victor Hugo লিখিয়াছেন :—"The Chinese have been before hand with us in all our inventions—printing, artillery, aerostation, chloroform."

† "The science, the art, the jurisprudence, the chief political and social theories of the modern world have grown out of those of Greece and Rome—not by favour of, but in the teeth of the fundamental teachings of early Christianity, to which science, art and any serious occupation with the things of this world, were alike despicable."—Huxley

খ্রীষ্টাব্দে কনষ্টানটিনোপল নগরে খ্রীষ্টান জগতের রাজধানী স্থাপিত হয়। তুর্কীদের দ্বারা ঐ নগর ১৪৫৩ সালে অধিকৃত হওয়া পর্য্যন্ত ঐখানেই রাজধানী ছিল। এই এগার শত বৎসর ইউরোপের অবস্থা কেমন ছিল এবং খ্রীষ্টান ধর্ম্মের গুণে ইউরোপীয় লোকেরা জ্ঞান ও সভ্যতায় কতদূর উন্নতি লাভ করেছিল সেটা প্রণিধান করে দেখা কর্ত্তব্য। এই সময়ে ইউরোপে অনবরত রক্ত-স্রোত বহে গিয়েছিল এবং এতদূর অজ্ঞতা পেগান রোমের আমলে কখনই ছিল না।* গ্রীক ও লাটিন সাহিত্যের অমূল্য রত্ন খ্রীষ্টানদের হাতে পড়ে অত্যন্ত ক্ষতিগ্রস্থ হয়েছিল।†

দু' তিন বৎসর আগে জার্ম্মানরা যে লুভ্যাঁর বিশ্ববিদ্যালয় ও পুস্তকাগার ধ্বংস করেছিল সেটা অভিনব ব্যাপার নয়। পূর্ব্বতন খ্রীষ্টানদের অনুকরণ মাত্র। পূর্ব্বতন গ্রীক ও রোমানেরা শিক্ষার উন্নতি সম্বন্ধে বিশেষ যত্নবান ছিলেন। কিন্তু তাঁদের পরবর্ত্তী খ্রীষ্টানেরা রাষ্ট্রীয় অধিকার পেয়েই এথেন্স নগরের বিশ্ববিদ্যালয় উঠিয়ে দিলেন। Gibbon বলেন, খ্রীষ্টানেরা এতদূর কুসংস্কারের বশীভূত হয়েছিলেন, যে তাঁদের বুদ্ধিবৃত্তিও জ্ঞানের আদৌ বিকাশ পায়নি।‡ আশ্চর্য্যের বিষয় এই যে তৎকালে ইস্‌লাম সম্প্রদায় জ্ঞানোন্নতির বিষয়ে বিশেষ সহায়ক হয়েছিল। Gorham সাহেব ইতিহাসের উল্লেখ করে

---

* See Note III.

† "The remains of Greek and Latin literature which the monastaries preserved, in ignorance of their nature, are small compared with the quantity which Christian bigotry destroyed. It was by an orthodox ecclesiastic that the Alexandrian library was pillaged out of existence—*Chistianity and Civilization.*

‡ "Their credulity debased and vitiated the faculties of the mind; they corrupted the evidences of history, and superstition gradually extinguished the hostile light of philosophy and science." —Gibbon, ch. xxxvii.

বলেন :—"যৎকালে খ্রীষ্টীয় ধর্ম্মাবলম্বী দেশের অধিকাংশ স্থানে অন্ধবিশ্বাস তিমিরে সামচ্ছন্ন ছিল সেই সময়ে ঐ ধর্ম্মের প্রতিদ্বন্দ্বী মহম্মদীয় ধর্ম্ম কি করছিল? খ্রীষ্টীয় ৮ম শতাব্দীতে মূরগণ (মুসলমান) স্পেন রাজ্য অধিকার করে। তারপর ঠিক যেন মন্ত্রবলে স্পেনে অতি মনোহর সভ্যতার আবির্ভাব হল। বাণিজ্যের বহু বিস্তার এবং শ্রমশীলতার প্রভাবে দেশে এতই ধনসঞ্চার হতে লাগল যে খ্রীষ্টানগণ তা দেখে বিস্মিত হয়ে গেলেন। অবস্থানুরূপ আইনকানুন লিপিবদ্ধ করে কৃষিকার্য্যের নিপুণতা বেড়েছিল। মূরগণ গোমেষ ও অশ্বাদি পালন দেশে আরম্ভ করে দিয়েছিলেন। তাঁরাই ইউরোপে রেশমের উৎকর্ষ সাধন করে এবং চাউল, চিনি, তুলা এবং বহুবিধ ফলের আমদানি আরম্ভ করেন। তাঁরাই তাঁতের বস্ত্রাদির মাটির বাসন লোহার ইস্পাতের ও চামড়ার জিনিষ প্রস্তুত সম্বন্ধে যত্নবান হন। যে সময়ে খ্রীষ্টানরা ঈশ্বরের দোহাই দিয়া পরস্পরের গলায় ছুরী বসাতে ব্যস্ত ছিলেন সে সময়ে মূরগণ ব্যাবসা বাণিজ্যের তত্ত্ব সম্বন্ধে গভীর গবেষণায় নিমগ্ন ছিল।* একজন খ্রীষ্টান রোগাক্রান্ত হলে সিদ্ধ পুরুষ রোজা বা দৈবচিকিৎসকের স্মরনাপন্ন হতেন। কিন্তু সে স্থলে মূরগণ

---

* "While the greater part of Christendom was steeped in object credulity, what was the rival faith of Mohammed doing? In the eighth century the Moors conquered Spain, and as if by magic, a splendid civilization sprang into being. An extensive commerce and a general love of industry created a wealth that astounded the Christian world. Wise laws developed and regulated an ingenious system of agriculture. The Moors bred cattle, sheep and horses. Civilization owes to them the culture of silk and introduction into Europe of rice, sugar, cotton and many fruits. They fostered the manufacture of textile fabrics, earthenware, iron, steel and leather. While Christians were slaughtering one another

চিকিৎসকের বা অস্ত্রচিকিৎসকের সাহায্য নিত। তৎকালে খ্রীষ্টান ধর্ম্মের দুইটি কেন্দ্র স্থান ছিল রোমনগর এবং কনষ্টান্টিনোপল। এই দুই স্থানের কর্ত্তারা যে সময়ে পৃথিবী সমতল ভূমি এই বলিয়া শিক্ষা দিতেছিলেন সেই সময়ে স্পেন দেশীয় আরবগণ সাধারণ বিদ্যালয়ে কাষ্টময় গোলক দ্বারা শিশুদের ভূতত্ত্ব শেখাতে নিযুক্ত ছিল। ব্যবহারিক বিজ্ঞান বিশেষতঃ জ্যোতিষ, উদ্ভিদবিজ্ঞান, আলোকবিজ্ঞান, অস্ত্র-চিকিৎসা এবং সাধারণ চিকিৎসাশাস্ত্র সম্বন্ধে তারা যে পরিমাণ জ্ঞান লাভ করেছিল, তা' তো সেকালের খ্রীষ্টানদের পক্ষে অনুকরণ করা দুঃসাধ্য ছিলই, তাঁদের বোধগম্য হওয়াও দুষ্কর ছিল। মূরগণ বীজগণিত ও অঙ্কশাস্ত্র বিশেষ ভাবে অনুশীলন করেছিল।

---

for the glory of God, the Spanish Moors were writing treatises on the principles of trades and commerce. A Christian stricken by disease sought the aid of the nearest saint and waited for a miracle ; the Moor relied on the prescription of a physician or the skill of a surgeon ; Rome and Constantinople were asserting the flatness of the earth, while the Spanish Arabs were using globes in their common schools. In practical science, specially in astronomy, botany, optics, surgery and medicine, their achievements were beyond the immitation or even the comprehension of the rest of Europe for hundreds of years. The study of algebra and mathematics was carefully cultivated by the Moors."—*Christianity and Civilization,*

"The intense poetry of a romantic, oriental race clad Spain in a garb of beauty which still clings to her, in spite of her many vicissitudes. Desertion and desolation have harassed her, but many of the jewels which the Moors—to use a general term—bestowed upon her during their stay in the land of orange-blossoms and olive-trees still shine in her tiara."—*The Wonders of the World.*

ব্রত

দান ধর্ম্মের বিষয় পর্য্যালোচনা করলে দেখতে পাই যে পেগান গ্রীস ও রোমের যে উচ্চ আদর্শ ছিল এবং যাহা কিছু হিন্দু ধর্ম্মের ও আদর্শ ছিল খ্রীষ্টানেরা তাহার অধিক কিছুই করতে পারেন নাই। Farrer সাহেব বলেন যে এ হিসাবে খ্রীষ্টান বাদসাহ কনষ্টানটাইনের আমলে অধোগতি হয়েছিল। * খ্রীষ্টীয় ধর্ম্ম প্রচারের কিছু দিন পরেই মুসলমানরা প্যালেষ্টাইন দখল করে এবং খ্রীষ্টানদের তাড়িয়ে দেয়। তাহাদের হাত থেকে জেরুজিলাম উদ্ধারের জন্য যে সকল ধর্ম্ম যুদ্ধ (Crusade) হয়েছিল তাতেও ঈশাইদের উদারতা বা উন্নত ভাবের বিশেষ পরিচয় পাওয়া যায় না। বিখ্যাত খ্রীষ্টান ঐতিহাসিক Milman সাহেব বলেন :—যীশুর ক্রুশধারী সৈন্যগণ যে রকম ভীষণ হত্যাকাণ্ড এবং নৃশংসতা দেখিয়েছিলেন তাঁদের পূর্ব্বতন বার্বেরিয়ান কিম্বা সমসাময়িক ইনফিডেলগণ বা মুসলমানেরা কুত্রাপি তেমন দেখায়নি। †

যখন মুসলমান বাদশাহ সালাডিন পুনরায় জেরুজিলাম অধিকার করেন, তখন শত্রুদের প্রতি প্রতিশোধ না নিয়ে বরং তাদের উপর এতদূর দয়া প্রকাশ করেন যে তা দেখে ঈশাইরা আশ্চর্য্য হয়েছিলেন। Milman সাহেব স্পষ্টই লিখেছেন :—"তৎকালের প্যালষ্টাইনবাসী খ্রীষ্টানেরা স্বভাবচরিত্র এবং ব্যবহারে মানব জাতীর মধ্যে সর্ব্বাপেক্ষা

---

* "There is indeed no fact more patent in history than that with the triumph of Christianity under Constantine the older and finer spirit of charity died out of the world, and gave place to an intolerance and bigotry which wore its extreme antithesis, which have only in recent years come to be mitigated."—*Paganism and Christianity* by J. A. Farrer.

† See Note IV.

লম্পট, বিশ্বাসঘাতক ও নিষ্ঠুর ছিল। * এই সময়ে ইউরোপে অন্ধ-বিশ্বাসের এত বাড়াবাড়ি হয়েছিল যে জ্ঞানালোক সেখানে প্রবেশ করতেই পারতো না। যীশু বা মেরীর স্মরণ চিহ্ন বলে নানা রকম জিনিসকে লোকে পূজা করতো। কথিত আছে যে এক জায়গায় যীশুর ক্রুশের কাঠ বলে এত কাঠ স্তূপাকার ভাবে রাখা ছিল যে তাতে অনায়াসে একটা জাহাজ প্রস্তুত হতে পারতো। Draper সাহেব এ সম্বন্ধে কতকগুলি দৃষ্টান্ত দিয়েছেন। ইহুদিরা মহাত্মা যীশুকে ক্রুশে বিঁধিবার সময়ে তাঁহার মাথায় উপহাস ছলে একটী কাঁটার কিরীট পরিয়ে দিয়েছিল। ঐ কিরীট খানি " আমাদের কাছে আছে " এই কথা বলে অনেক ক্যাথলিক মঠধারীরা প্রচার করতেন। যে বর্শাটির দ্বারা যীশুকে হত্যাকারীরা বিঁধেছিল অন্যূন একাদশটি পৃথক মঠে সেটিকে লোকে দেখতে যেতো। যদি কেহ এ বিষয় অবিশ্বাস প্রকাশ করতো তাহলে তার উপর নাস্তিকতার অভিযোগ উপস্থিত করা হতো। ধর্ম্ম যুদ্ধের কালে নাইট-টেম্পলারগণ জেরুজিলাম থেকে বোতলে করে যীশুমাতা কুমারী মেরীর দুগ্ধ বলে একটা পদার্থ ইউরোপে এনে বিক্রী করতো এবং তাতে বেশ দু পয়সা রোজগার করতো। এই দুগ্ধের বোতল গুলি বড় বড় কাথলিক মঠে সংরক্ষিত হয়েছিল। জেরুজিলামের একটি মঠে স্বয়ং পবিত্র প্রেতাত্মার আঙ্গুল বলে একটি পদার্থ প্রদর্শিত হ'ত।†

---

* "The Christians of Palestine were in morals, in characters in habits, the most licentious the most treacherous, the most ferocious of mankind."—*History of Latin Christianity.*

† "There were several abbeys that possessed the Saviour's crown of thorns. Eleven had the lance that had pierced his side. If any person was adventurous enough to suggest that these could not be authentic he would have been denounced as an atheist. During the Holy Wars the Templar-Knights had driven

পেগান রোমে প্রচলিত জঘন্য দাসত্ব প্রথা খ্রীষ্টানরা ত্যাগ করতে পারেন নাই। ৬০ বৎসর পূর্ব্বে এই প্রথা সুসভ্য আমেরিকাতে প্রচলিত ছিল। খ্রীষ্টান ধর্ম্মই ইহার প্রধান সমর্থনকারী ছিলেন ইহা একটী ঐতিহাসিক সত্য। ** খ্রীষ্টীয় আইন অনুসারে প্রভুর বিরুদ্ধে ক্রীতদাস রাজদ্রোহ ছাড়া অন্য প্রকার অভিযোগ আন্‌লে তাকে তৎদণ্ডে বিনা বিচারে জীবিত অবস্থায় অগ্নিকুণ্ডে নিক্ষেপ করিবার ব্যবস্থা ছিল। † খ্রীষ্টীয় নবম শতাব্দীর পূর্ব্বে ক্রীতদাসের বিবাহে পাদ্রীসাহেবেরা পৌরহিত্য করতেন না।

এইকালের ইতিহাস পড়লে জানা যায় যে গোঁড়ামীর এত বাড়াবাড়ি হয়েছিল যে তাঁদের অবস্থা আমাদের ব্রাহ্মণ যাজকের মত দাঁড়িয়েছিল।

a profitable commerce by bringing from Jerusalem to the crusading armies bottles of the milk of the Blessed Virgin, which they sold for enormous sums. These bottles were preserved with pious care in many of the great religious establishments. But perhaps now of these impostures surpassed in audacity that offered by a monastery in Jerusalem which presented to the beholder one of the fingers of the Holy Ghost."—*Conflict between Religion and Science*, p. 270.

** "The fact that slavery was perpetuated and defended by nearly the whole of the Christian Churches is a very awkward feature to be explained by those who maintain that slavery is incompatible with the Christian religion.—*Christianity and Civilization.*

† "Until the sixth century, when several minor reforms were initiated, no Christian emperor took any serious steps to remedy these evils, while in some respects there was a tendency to greater cruelty, as in the Christian law that 'a slave who accused his master of any offence, except high treason, should immediately be burnt alive without any investigation of the justice of the charge."—*Christianity and Civilization.*

সকল বিষয়েই নিজেদের চালকলার ব্যবস্থাটা আগে করা হ'ত। এই থেকে অর্থ-লোভ ও বিলাসিতা উৎপন্ন হয়েছিল। Milman সাহেব বলেন যে খ্রীষ্টীয় ২য় থেকে ষোড়শ শতাব্দ পর্য্যন্ত তাঁরা ক্রমাগত লুটপাটের কার্য্যে ব্যাপৃত ছিলেন এবং চার্চের ধন সম্পদ কিসে বাড়ে তাঁদের বিশেষ চেষ্টা ছিল। দ্বিতীয় শতাব্দীর একজন খ্রীষ্টান মহাপুরুষ Irenæus বলেছিলেন:—"পেগানগণ আমাদের দেনদার। পেগানরা পরিশ্রম ক'রে যা সঞ্চয় করেচে তা আমাদের বিনা পরিশ্রমে ভোগকরা কর্ত্তব্য।" * তারপর সুবিখ্যাত St. Augustine প্রচার করেন যে খ্রীষ্টানরা সমস্ত হিদেন দেশের ধনের অধিকারী। †

এই সময়ে ধর্ম্মযাজক সম্প্রদায়ের অসীম ক্ষমতা হয়ে উঠেছিল। তারা বলতেন সাধারণ রাষ্ট্রীয় বিচারালয়ে তাঁদের কোন অপরাধ বিচার হতে পারে না, তাঁদের নিজের খাস্ ধর্ম্ম সংক্রান্ত আদালতে তাঁদের বিচার হবে। এরূপ স্থলে নীতির মূলে কুঠারাঘাত পড়ে এবং যথেচ্ছাচার উপস্থিত হয়। তাঁরা অবশ্য যুক্তির ছলে বলতেন যে পুরোহিতেরাই ঈশ্বরকে গড়ে তোলে অতএব যে দেহ মধ্যে প্রভুযীশুর বাস সে শরীর সাধারণ অপবিত্র আদালতের শাসনাধীন হতে পারে না, যে সকল যাজকীয় আদালত স্থাপন হয়েছিল সেখানে অনেক স্থলে অদ্ভুত বিচার-প্রমাদ ঘটতো। যাজকরাই ছিলেন বিচারক। দণ্ডিত ব্যক্তিদের কারাদণ্ডের পরিবর্ত্তে অর্থ দণ্ড আদায় করা হতো। এই উপায়ে চার্চের আয় দেশের রাজকোষের চেয়ে বেশী হয়ে উঠেছিল। ফলে কিন্তু যাজক

---

* "The Pagans are our debtors; all that the Pagans have acquired with labour we ought to enjoy without labour."

† All the wealth of the heathen world belonged to the faithful."—Barbeyrac; *traite de morale des Péres,* chap. iii—p. 25. (Amsterdam; 1728).

সম্প্রদায়ের এতদূর নৈতিক চরিত্রের শৈথিল্য ঘটেছিল যে তাঁরা যে সব কীর্ত্তি করতেন, সাধারণ দুষ্টু লোকে সেরকম করলে তারা নিতান্ত ঘৃণিত গণ্য হতো। কথিত আছে যে ইংলণ্ডস্থ Canterburyতে Prior পদের নির্ব্বাচিত জনৈক যাজকবরের একখানি গ্রামে ১৭টি জারজ সন্তান জন্মেছিল। এই সময়ে পৌরহিত্যবৃত্তি প্রকাশ্যভাবে বন্দোবস্ত করা হতো এবং বেচাকেনা চল্‌ত। নিত্য-নৈমিত্তিক যাজন ক্রিয়ার জন্য পুরোহিতরা অনেক সময়ে পারিতোষিক আদায় করতেন। তাঁরা সশস্ত্রভাবে চলাফেরা করতেন। শুঁড়িখানা ও ততধিক নিন্দনীয় স্থানেও তাঁদের গতিবিধি ছিল। মৃগ-হরণনিবারণী আইন লঙ্ঘন করতে তাঁরা খুবই পটুছিলেন! Moshiem লিখেচেন যে ১১৪৪ থেকে ১১৬৩ সালের মধ্যে ইংলণ্ডে যাজকগণের দ্বারা অন্যূন ১০০টি খুন ঘটেছিল কিন্তু বিচারের আমলে আসেনি। লাম্পট্যজনিত অপরাধ তাঁরা রোজই করতেন কিন্তু তার কোন প্রতিকার হ'তো না। *

গোঁড়ামীর ফলে ইউরোপে বহুশত বৎসর ধরে প্রবল বেগে রক্তের স্রোত চলে ছিল। সেই সব ঘটনার বিস্তারিত বিবরণ পড়লে প্রাণ শিউরে ওঠে এবং আমরা বেশ বুঝতে পারি যে সে সময়ে ইউরোপ নরকে পরিণত হয়েছিল। ওরূপ অবস্থায় জ্ঞানালোক সে দেশে নিভে গিয়েছিল বল্লেও অত্যুক্তি হয় না।

ক্রুশে যীশুর হত্যাকাণ্ডের পর থেকে ইহুদীদের উপর খ্রীষ্টানদের যে ক্রোধাগ্নি প্রজ্জ্বলিত হয়েছিল তা' আজপর্য্যন্ত নিভে নাই। বর্ত্তমান সময়েও রুষ প্রভৃতি দেশে ইহুদীদের উপর পাশবিক অত্যাচার কাহিনী সংবাদ পত্রে সময় সময় প্রকাশ হয়। মুসলমানদের অধিকার কালে ইহুদীরা স্পেনদেশে কিছু দিন নির্বিঘ্নে বাস করেছিল। যখন

---

* See Note No. V.

খ্রীষ্টানদের প্রাধান্য পুনঃ স্থাপিত হ'ল তখনই ইহুদীদের সুখের দিন শেষ হ'ল। ১৪৫৪ সালে একজন স্পেন দেশীয় পাদ্রী-পুঙ্গব একটি লোমহর্ষণ ঘটনা প্রচার করেন। তিনি বলেন যে একটি খ্রীষ্টান বালককে হত্যা করে ইহুদীরা তার হৃৎপিণ্ড কেটে বাহির করে সেটাকে পুড়িয়ে তার ছাই মদের সঙ্গে মিশ্রিত করে তাদের অপবিত্র অনুষ্ঠান সম্পন্ন করেচে। ইনিই আবার ইহুদীদের উপর নানা রকম দোষারোপ করে একটি পুস্তক প্রচার করেন। এই সব কারণে ইহুদীদের উপর খ্রীষ্টানেরা অত্যন্ত উত্তেজিত হয়ে পড়ে। * ইহুদী, মুসলমান ও স্বাধীনচেতা (অর্থাৎ যাঁহারা কাথলিক ধর্ম্ম সম্বন্ধে সন্দেহ প্রকাশ করতেন) খ্রীষ্টানদের শাসন উদ্দেশ্যে ১৪৮১ সালে স্পেনের রাজা ও রোমীয় পোপের প্রসাদে Spanish Inquisition নামক এক ভয়ানক পেষণ যন্ত্র স্থাপিত হয়। জ্ঞান-বিরোধী অন্ধধর্ম্মবিশ্বাস থেকেই এর উৎপত্তি। ৩৫৪ বৎসর ধরে ধর্ম্মের ধ্বজা উড়িয়ে এই পেষণ যন্ত্র ইউরোপের ইতিহাসকে কলুষিত করে গেছে। ১৮০৮ সালে যখন ফরাসী মহাবীর নেপোলিয়ান স্পেন

---

* "It was these useful yet obnoxious Jews who furnished the occasion for the establishment of the new Inquisition. Their wealth, learning and intelligence aroused cupidity and envy, and the Church did its utmost to divert into theological channels the popular feeling against them. A holy firebrand, Fray Alonso de Espina caused intense excitement, in 1454, by asserting that the Jews had murdered a Christian child, ripped out its heart and burnt it, making an unholy sacrament by mingling the ashes with wine. He published a work in which he raked together all sorts of absurd and horrible stories that the Jews were in the habit of slaying Christian children, poisoning wells and fountains, causing fires, and that their law commanded them to murder Christians, for whose destruction daily prayers were offered."—*The Spainsh Inquisition* by C. T. Gorham (London: Watts: 1916).

রাজধানী Madrid নগর অধিকার করেন তখন তিনি এই ঘৃণিত Spanish Inquisition উঠিয়ে দিবার হুকুম প্রচার করেন। তাতে ও কোন ফল হয় নি। অবশেষে ১৮৩৪ খৃষ্টাব্দে উহা একেবারে লোপ পেয়েছিল। যখন মহাত্মা Luther প্রটেষ্টাণ্ট বা প্রতিবাদ মত প্রবর্ত্তন করেন তখন কাথলিক মহলে "ধর্ম্ম গেল, ধর্ম্ম গেল" বলে একটা মহা হুলস্থূল পড়ে গিয়েছিল। ১৫৬১ সালে এই নূতন দলের বিরুদ্ধে Spanish Inquisition এক বিশেষ আইন জারী করেন এবং তারপর Protestant মতাবলম্বী বলে সন্দেহ হলেই সে ব্যক্তিকে দণ্ডিত করা হ'তো। এতদিন ধরে ইহুদী ও মুসলমানের মর্ম্মবেদনা খ্রীষ্টীয় জগতের হৃদয় স্পর্শ করতে পারেনি কিন্তু যেই Protestant দলের উপর কঠিন দণ্ডের ব্যবস্থা হতে লাগলো তখনই Spanish Inquisition এর উপর নজর পড়লো এবং প্রতিকারের চেষ্টা আরম্ভ হল।* Llorente সাহেব বলেন যে খ্রীষ্টাব্দ ১৪৮১ থেকে ১৮০৮ সালের মধ্যে মোট ৩৪০,০০০ ব্যক্তিকে বিরুদ্ধ মতের জন্য দণ্ডিত করা হয়েছিল তার মধ্যে প্রায় ৩২,০০০ অগ্নিকুণ্ডে প্রাণত্যাগ করেছিল। Spanish Inquisitionএর যে সকল বিচার কর্ত্তা হয়েছিলেন তাঁদের মধ্যে Torquemada একজন নামজাদা ব্যক্তি। এই ধর্ম্মরাজ এবং তাঁর অধীনস্থ জল্লাদগণ ১৮ বৎসরের মধ্যে ১০,২২০ জন লোককে পোড়াইয়া মারে; ৬,৮৬০ জনের প্রতিমূর্ত্তি গ'ড়ে পোড়ায় এবং ৯৭,৩২১ জনকে অন্যান্য বিবিধ প্রকারে দণ্ডিত করে।† পোপগণের একাধিপত্য-

---

* "The severe punishments inflicted upon Protestants awakened in Christendom, for the first time, a moral indignation which the terrible sufferings of the Jews and Moors had somehow failed to arouse."—*The Spanish Inquisition.* (Gorham)

† Llorente's *History of the Spanish Inqusition.*

কালে ইউরোপে ধর্ম্ম দ্বারা কোন রূপ সংস্কার বা জ্ঞানের উন্নতি হয় নাই।*

অবশ্য প্রটেষ্টাণ্ট সম্প্রদায়ের পাদ্রী মহোদয়গণ বল্‌বেন যে কাথলিক চর্চ প্রকৃত ধর্ম্মপথ অনুসরণ না করে বিপথগামী হয়েছিলেন এবং কাথলিকদের ভণ্ডামীর জন্য ইউরোপে অশান্তি এবং নৈতিক দুর্গতি ঘটে ছিল ও জ্ঞানের সম্পূর্ণ বিকাশ হ'তে পায়নি। তাঁরা বল্‌বেন যে প্রটেষ্টাণ্ট ধর্ম্মপ্রচারের পর থেকে ইউরোপের ইতিহাস পর্য্যালোচনা করলে স্পষ্টই দেখা যাবে যে শিল্প ও বিজ্ঞানের যা কিছু উন্নতি হয়েচে সবই খ্রীষ্টানধর্ম্মের ফলে হয়েচে, অন্য কোন সূত্রে হয়নি। তাঁহাদের কথা কাথলিক দল কখনই স্বীকার করবেন না। কাথলিকরা বলেন যে তাঁদের চর্চই প্রকৃত খ্রীষ্টীয় চর্চ (the only true Church)। সে

* "You will search in vain through the law of Rome for any traces of reform under Christianity; but there are two things of which you will get more than enough. You will get laws intended to aggrandise the priests, to shield them from civil and criminal responsibility and to enable them to extort money with ease and hoard it with safety. You will also find many statutes passed to despoil of their property, to banish and even to kill, all those sects of Christians who did not bow the knee to Rome, but were guilty of the crime of understanding the teaching of Christ differently from the Roman bishops. Few people are aware of the ruthless violence with which all dissent from the Church of Rome was stamped out. Before a century had passed under the Christian Emperors the catalogue of Rome's victims was to be reckoned by hundreds of thousands."—*The Past and Present of our Heresy Laws* by W. A. Hunter. LL. D.

"The Roman ecclesiastical system, like the Byzantine, had been irrevocably committed in an opposition to intellectual development. It professed to cultivate the morals, but it crushed the mind."—*The Intellectual Development of Europe* (Draper).

তর্কের মীমাংসার চেষ্টা করা বৃথা তবে তর্কস্থলে প্রটেষ্টাণ্টদলের কথাটার দিকেই লক্ষরেখে এ বিষয়ে একটু বিস্তারিত ভাবে অনুসন্ধান করা যেতে পারে।

রোমের ভণ্ডামী একসময়ে অতিরিক্ত বেড়ে উঠেছিল। একজন পোপ এতদূর পর্য্যন্ত গিয়েছিলেন যে তাঁর হুকুমে সাধারণ লোকের বাইবল ধর্ম্মপুস্তক পড়বার অধিকার কেড়ে নেওয়া হয়েছিল।* রোমের সেণ্ট পিটার (St. Peter) নামক সুবৃহৎ ধর্ম্মমন্দির প্রস্তুত করা এত ব্যয়সাধ্য হয়েছিল যে পোপ দশম লিও (Leo X)কে টাকা তোলবার জন্য নূতন নূতন উপায় উদ্ভব করতে হয়েছিল। কাথলিক ধর্ম্মে পাদ্রীদের ক্ষমা পত্র দান করবার ব্যবস্থা বরাবরই আছে। দশম লিও ঐ ব্যবস্থাটির প্রসার অনেক পরিমাণে বাড়িয়েছিলেন। তদনুসারে পাদ্রীরা প্রকাশ্য নিলামে ক্ষমাপত্র বিক্রী করে অনেক অর্থ সংগ্রহ করতে লাগলেন।† জার্ম্মানীতে ঐ প্রকারে অর্থ আদায়ের ভার Tetzel নামক একজন পাদ্রীর উপর দেওয়া হয়েছিল। লোকটা লোভ, কুসংস্কার ও নির্লজ্জতার সাক্ষাৎ মূর্ত্তি-স্বরূপ ছিল। সে পোপের যেমন প্রিয়পাত্র ছিল তেমনি সাধারণ

* "In 1713 Pope Clement XI had condemned the use of the Bible by the laity, but in 1757 the Holy See authorised vernacular versions, accompanied with orthodox comments"—*The Spanish Inquisition* (C. T. Gorham).

† "The fortunate possessor of an indulgence was reinstated in the innocence of childhood and assured at death of an immediate entry into paradise. Witchcraft was pardoned for two ducats, polygamy for six, murder for eight, perjury and sacrilege for nine and other offences according to their gravity, the Church's estimate of which appears to have been remarkably accommodating."—*Christianity and Civilization.*

লোকের চক্ষুশূল হয়ে উঠেছিল। সেই সময় বীরপুরুষ লুথার পোপের হুকুম প্রকাশ্যভাবে অগ্রাহ্য করেন। লুথারের উপর দণ্ডাজ্ঞা প্রচার হয়; তাঁর পুস্তক ছাপানো বা পাঠকরা নিষেধ হয়। কয়েকজন উচ্চস্থানীয় বন্ধু তাঁকে প্রায় একবৎসর কাল Wartburg দুর্গে গোপন ভাবে না রাখ্‌লে তাঁরও John Hussএর ন্যায় অগ্নিকুণ্ডে প্রাণ হারাতে হ'ত। এই লুথারই প্রটেষ্টাণ্ট সম্প্রদায় স্থাপন করেন। লুথার নিজে যে বিশেষ বিজ্ঞলোক ছিলেন তাঁর জীবনী পাঠে সেরূপ ধারণা হয় না।* তিনি পোপের রাষ্ট্রীয় অধিকার সম্বন্ধে তেজের সহিত প্রতিবাদ করিয়াছিলেন সত্য কিন্তু ধর্ম্মসম্বন্ধে অধিকাংশ কুসংস্কার ত্যাগ করতে পারেননি। জ্যোতিষ শাস্ত্রের উপর তাঁর বিশেষ আক্রোশ ছিল।† তিনি স্বীয় ধর্ম্মপুস্তকের শিক্ষা অনুসারে বিশ্বাস করতেন যে সূর্য্যই পৃথিবীর চারিদিকে প্রদক্ষিণ করে। যাহা হউক তাঁহার পরবর্ত্তী সংস্কারকগণ

---

* "He [Luther] despised reason as heartily as any Papal dogmatist could despise it. He hated the very thought of toleration or comprehension."—*A Short History of the English People.* (Green).

"He was impetuous, lacking in foresight, recklessly coarse and abusive, and he never attained the outlook of a statesman. Of the reality of human depravity he had a firm conviction, as well as the personality of Satan, with whom he imagined he had frequent encounters."—*History of Civilization.*

"Times are changed ; Romanist miracles, at least in England, have become very rare, and Protestant saints no longer boast openly of divine inspiration, or relate their conferences with God and the devil, as Luther did three centuries ago."—*The Task of To-day.*

† "People gave ear to an upstart astrologer who strove to show that the earth revolves, not the heavens or the firmament...The fool wishes to reverse the entire science of astronomy. But sacred history tells us that Joshua commanded the sun to stand still, not the earth."—Luther.

অনেক বিষয়ে খ্রীষ্টান ধর্ম্মের উন্নতি বিধান করেছিলেন। ক্ষোভের বিষয় এই যে প্রটেষ্টাণ্ট দলের মধ্যে আবার ঘোরতর দলাদলি উপস্থিত হয়েছিল।*

প্রটেষ্টাণ্টরা কুমারী মেরীর পূজা প্রভৃতি কয়েকটি কুসংস্কার যেমন ত্যাগ করলেন তেমনি আবার প্রত্যাদেশ, ভূতে পাওয়া প্রভৃতি বিশ্বাস ছাড়্‌তে পারেন নি। ডাইনে বিশ্বাস এত প্রবল ছিল যে বৃটিশ দ্বীপপুঞ্জে ৩০০০০ এবং জার্ম্মানীতে একলক্ষ লোককে ডাইন বলে হত্যা করা হয়েছিল।† যদিও প্রটেষ্টাণ্টরা কাথলিকদের মত নিষ্ঠুরতা দেখান নি তবুও এ কথা বলা যায় না যে তাঁরা ভিন্ন মতাবলম্বীদের প্রতি উদার ব্যবহার করেছিলেন। Lecky তাঁর ইতিহাসে বলেছেন যে ফ্রান্সের সহরে অধিকার পেয়েই তাঁরা কাথলিক উপাসনা বন্ধ করে দিয়ে ছিলেন। সুইডেনে Augsburg এর ধর্ম্মমতের বিরুদ্ধাচরণ করলে নির্ব্বাসন দণ্ডের ব্যবস্থা ছিল। সুইজারলণ্ডের প্রটেষ্টাণ্টরা Anabaptist দের জলে ডুবিয়ে মেরে ফেল্‌তেন। প্রটেষ্টাণ্টদলের

---

* "The whole zeal of the Catholics was directed against the Protestants, while almost the whole zeal of the Protestants was directed against each other."—Macaulay's *Essay on Von Ranke.*

"Theodore de Beza, the successor of John Calvin, as leader of the Reformed Church of Geneva, publicly praised Poltrote, the assassin of Francis, a Catholic Prince, and promised him a luminous crown in heaven. John Calvin himself, in the name of the 'Word of God', condemned Servetus to the flames. The assassin of Henry the Third of France received almost divine honours at the hands of the Catholics. His name was introduced into the litanies of the Church, his portrait exhibited on the holy altar, and his dastardly deed likened to the holy mysteries of religion."—*A New Catechism* by M. M. Mangasarian.

† See Note VI.

গোঁড়ামী বেড়ে উঠে কাথলিকদের মত বিভৎস ভাব ধারণ করেনি কিন্তু তথাপি বাড়াবাড়ির ফলে অনেক অন্যায় ঘটেছিল। * Descartes এর ন্যায় একেশ্বরবাদী পণ্ডিতকে হলাণ্ডদেশে নাস্তিকতার দোষারোপ করে পীড়ন করা হয়েছিল। † স্কটলণ্ডের বিখ্যাত পাদ্রী John Knox কাথলিকদের অত্যন্ত ঘৃণা করতেন। তিনি বলেছিলেন "দশ হাজার সশস্ত্র শত্রুর আক্রমণ স্কটলণ্ডের পক্ষে যতই ভয়ানক হোক্ না কেন কাথলিকদের "Mass" নামক উপাসনা গির্জ্জায় একবারও করতে দেওয়া তার চেয়ে ঢের বেশী বিপদজনক।" তিনি বল্‌তেন যে পৌত্তলিকতার জন্য প্রাণদণ্ড পর্য্যন্ত ব্যবস্থা হওয়া আবশ্যক। পঞ্চদশ খৃষ্টাব্দের প্রটেষ্টাণ্ট নেতা John Calvin এর প্ররোচনায় তাঁর প্রতিদ্বন্দ্বী উদারচেতা চিকিৎসক Michael Servetus অগ্নিকুণ্ডে নিক্ষিপ্ত হয়েছিলেন। Servetus এর অপরাধ তিনি ত্রিত্ববাদ (Trinitarianism) সম্বন্ধে অবিশ্বাস প্রকাশ করেছিলেন। অন্ধ বিশ্বাস ও কুসংস্কার তখন অত্যন্ত প্রবল হয়ে উঠেছিল। ইংলণ্ডের প্রধান বিচারপতি Sir Matthew Hale একজন নিষ্ঠাবান্ খৃষ্টান ছিলেন। ডাইনে তাঁর দৃঢ় বিশ্বাস ছিল; একটী স্ত্রীলোককে ডাইন সাব্যস্ত করে ফাঁসি দিয়েছিলেন। ** ধর্ম্ম বিশ্বাসের জোরে প্রটেষ্টাণ্টরাও আত্মগৌরব প্রকাশ উদ্দেশ্যে নানা রকম অন্যায় কাজ করতেও ছাড়েন নি। §

---

* See Note VII. † See Note VIII.

** "On this occasion was not the learned judge the dupe of a shallow superstition? Was not Calvin the dupe of superstition when he instigated the burning alive of his virtuous opponent Servetus? Was not Sir Thomas More the dupe of superstition (noble as was his conduct) when he preferred a dreadful and ignominous death rather than deny the infallibility of a stupid old Italian?"—*The Task of To-day.*

§ See Note IX.

## তৃতীয় পরিচ্ছেদ

বর্ত্তমান সময়ে ইউরোপে সভ্যতার যে উন্নতি হয়েচে Evans Bell সাহেব বলেন যে তা' খৃষ্টান ধর্ম্মের গুণে হয়নি ইউরোপীয় জাতিসমূহের কার্য্যক্ষমতা ও কার্য্যকুশলতার আধিক্য থেকেই প্রধানতঃ ঘটেচে। * তিনি বলেন যে যদিও খৃষ্টান ধর্ম্ম অনেক সময়ে বিজ্ঞান ও স্বাধীনতার প্রতিবন্ধক হয়েচেন কিন্তু কখনই তাতে কৃতকার্য্য হতে পারেননি। "Often as religion has tried to check the advance of science and liberty, it has never succeeded." ধর্ম্মের শিক্ষা উপেক্ষা করে ক্রমশঃ নানাবিধ কুসংস্কার দূর হয়েচে। ডাইনে বিশ্বাস, ঐন্দ্রজালিক বিদ্যা ধর্ম্মপুস্তকের দোহাই দিয়ে অনেকদিন টিকেছিল কিন্তু সে সব ক্রমশঃ তিরোহিত হয়েচে। অন্ধভক্তি যেমন ইউরোপে কমতে লাগলো তেমনি জ্ঞানালোকের অভ্যুদয় হ'ল এবং Reformation দ্বারা যখন একবার স্বাধীন চিন্তা ও বিচারের অধিকার স্থাপন হয়ে গেল এবং ধর্ম্মযাজকদের কৃত শৃঙ্খল থেকে মানুষ মুক্ত হ'ল তখন থেকে বিজ্ঞান ও ধর্ম্মে-অবিশ্বাস সঙ্গে সঙ্গে বেড়ে যেতে লাগলো।† শেলি [ Shelley ] বলেন যে বর্ত্তমান যুগের উন্নতি Locke, Hume,

---

* See Note X.

† "In spite of religion various superstitions became gradually objects of ridicule; witchcraft and necromancy though long obstinately defended, vanished by degrees; the age of faith began to decline when the age of knowledge commenced; and science and infidelity have marched hand in hand ever since the Reformation claimed for mankind the right of private judgment, and opened the road for every man's escape from the shackles of spiritual despotism."—*The Task of To-day.*

Gibbon এবং Voltaire এর ন্যায় মহারথীগণের দ্বারাই সাধিত হয়েচে। ইহারা খৃষ্টান ধর্ম্ম বিশ্বাস করতেন না। *

বিজ্ঞান-শিরোমণি Huxley বলেচেন যে উনবিংশ শতাব্দীতেও অনেক দার্শনিকগণ অসভ্য-প্রায় ইহুদীদের পৃথিবীর উৎপত্তিবিষয়ক ভুল ধারণা অগ্রাহ্য করে গোঁড়াদের কাছে লাঞ্ছনা ভোগ করেচেন। Galileo থেকে আরম্ভ করে বর্ত্তমান সময় পর্য্যন্ত কতশত সত্যান্বেষীজন বাইবল পূজকদের ভ্রান্ত ধর্ম্মোৎসাহ ফলে মান ও প্রাণ হারিয়েছেন তা'র ইয়ত্তা নেই। প্রবল গোঁড়ার দলের ভয়ে কত দুর্ব্বলচিত্ত লোক যে বাইবল লিখিত অসম্ভব বৃত্তান্তের সহিত বিজ্ঞানের সামঞ্জস্য করবার বৃথা চেষ্টা করতে গিয়ে সত্যের মর্য্যাদা রাখ্‌তে পারেন নি, তার ঠিকানা নেই। দার্শনিকগণকে অনেক নির্য্যাতন সহ্য করতে হয়েচে সন্দেহ নাই কিন্তু তাঁদের শিক্ষাই শেষ পর্য্যন্ত সম্পূর্ণ জয়ী হয়েচে।

শিশু Hercules যেমন তাঁর দোলার পাশে বিষধরসমূহের গলাটিপে মেরে ফেলে রেখেছিলেন তেমনি প্রত্যেক নবজাত বিজ্ঞানের দোলার পাশে ধর্ম্মযাজকদের প্রাণশূন্যদেহ গড়াগড়ি যেতে দেখা গেছে। ইতিহাসে প্রকাশ পায় যে যখনই বিজ্ঞানের সঙ্গে গোড়ামীর সংঘর্ষ হয়েচে তখনই গোঁড়ামী ক্ষত বিক্ষত হয়ে রণে ভঙ্গ দিয়েচে। † বিখ্যাত ইতিহাস লেখক লেকী সাহেব বলেচেন যে ব্যবসাধর্ম্ম থেকে সভ্যজগতের মিতব্যয়িতাগুণ, শ্রমশীলতা, কার্য্যক্ষেত্রে সময়তৎপরতা, পরিণামদর্শিতা প্রভৃতি সদ্‌গুণ উৎপন্ন হয়েছে খ্রীষ্টান ধর্ম্ম থেকে হয়নি :—"It is not Christianity but industrialism that has brought into the world that strong sense of the moral value of thrift,

* See Note XI.

† See Note XII.

steady industry, punctuality in observing engagements, constant forethought with a view to providing for the contingencies of the future, which is now so characteristic of the moral type of the most civilised nations."

Canon Bonney LL. D., F. R. S. একজন সুপণ্ডিত পাদ্রী। তিনি লণ্ডন ইউনিভার্সিটী কলেজের ভূতত্ত্ববিদ্যার অধ্যাপক। গত ১৯১৫ সালে তিনি Manchester Cathedral নামক বড় গির্জ্জার বেদী থেকে উপদেশকালে বলেন যে বিজ্ঞানের সঙ্গে ধর্ম্মের বিরোধ বহুকাল থেকে চলে আস্‌ছে; বৈজ্ঞানিকরা সময়ে সময়ে অনধিকার চর্চ্চাদ্বারা অন্যায় করেচেন বটে কিন্তু অধিকাংশ ক্ষেত্রে ধর্ম্মেরধ্বজাধারীরাই দোষী। তিনি দৃষ্টান্ত স্বরূপ বলেন যে যদিও বর্ত্তমান সময়ে সকল শ্রেণীর বিদ্যালয়ে পৃথিবী গোলাকার ব'লে শিক্ষা দেওয়া হয় তথাপি খ্রীষ্টীয় চতুর্থ শতাব্দীতে দুইজন প্রসিদ্ধ কাথলিক ফাদার ঐ মত অগ্রাহ্য করেছিলেন এবং পঞ্চদশ শতাব্দীর শেষ ভাগেও দেখা গেছে যে Pope Alexander পৃথিবীর গোলত্ব স্বীকার করতেন না যদিও সে সময়ে নাবিকগণ পৃথিবী প্রদক্ষিণ করে সে বিষয়ে স্পষ্ট চাক্ষুষ প্রমাণ দিয়েছিল। আরও পরে কাথলিক ছাড়া অনেক প্রটেষ্টাণ্টদেরও ঐ প্রকার ভ্রান্ত বিশ্বাস ছিল এবং সেই বিশ্বাসের জন্যেই Copernicus, Kepler এবং Galileo বিশেষতঃ শেষোক্ত ব্যক্তির উপর ভীষণ রূপে অত্যাচার করা হয়েছিল। অনেক আগে থেকেই রসায়ণ, পদার্থবিদ্যা, জীবশরীরবিদ্যা (Anatomy) ও চিকিৎসাশাস্ত্রের অধ্যাপকগণ ধর্ম্মযাজকদের বিরাগভাজন হয়েছিলেন। শতের অল্পাধিক বৎসর পূর্ব্বে যখন বসন্ত রোগ নিবারণের জন্য টিকা গ্রহণ প্রথা

অবলম্বন করা হয় তখন খ্রীষ্টধর্ম্মাবলম্বী গোঁড়ারা তার বিরুদ্ধে খড়্গ হস্ত হয়ে দাঁড়িয়ে ছিলেন। ক্লোরোফর্ম্ম (Chloroform) প্রভৃতি সংজ্ঞানাশক পদার্থ সমূহের চিকিৎসায় ব্যবহার সম্বন্ধে তাঁরা বাইবল ধর্ম্মপুস্তকের দোহাই দিয়ে ঘোরতর আপত্তি করেন। বিকাশোন্মুখ ভূতত্ত্ব-বিদ্যাও তাঁদের কোপদৃষ্টিতে পড়েছিল। ১৮৭৮সালে বিলাতে কোন এক ধর্ম্মসমিতি থেকে একটা পুস্তক প্রকাশ হয় তাতে যে সব তত্ত্বপ্রকাশ হয়েছিল সে সব এখনকার কৃতবিদ্য খ্রীষ্টান মাত্রেই নির্ব্বিবাদে স্বীকার করে থাকেন কিন্তু সে সময়ে ঐ পুস্তক নিয়ে ধর্ম্মধ্বজাধারীদের মহলে মহা হুলস্থূল পড়ে গিয়েছিল। ১৮৫৯ সালে যখন Darwinএর Origin of Species নামক পুস্তক প্রথম প্রকাশ হয় তখন গোঁড়ারদল যে রকম চোট পাট করেছিলেন তাঁদের তাতে বুদ্ধির বিশেষ পরিচয় পাওয়া যায় নি কেবল ধর্ম্মান্ধতারই প্রমাণ পাওয়া গিয়েছিল।* বাইবল পুস্তকে পৃথিবীর পরিচিত অংশের বিপরীত দিক সম্বন্ধে কোনোই উল্লেখ না থাকায় যাজকপ্রধান St. Augustine বল্‌তেন যে পেগান রোম ও গ্রীসে ঐদিক সম্বন্ধে যে আলোচনা হয়েছিল তা ভিত্তিহীন। খ্রীষ্টীয় চতুর্দ্দশ শতাব্দীতে Cecco d' Ascoli নামক একজন দুর্ভাগ্য জ্যোতিষী পৃথিবী গোলাকার অতএব তাহার একটা বিপরীত দিক নিশ্চয় আছে এই কথা বলেছিলেন ব'লে তাঁকে আগুণে পুড়িয়ে মারা হয়েছিল। ১৫১৯ সালে বিখ্যাত নাবিক Magellan পৃথিবীর গোলত্ব স্পষ্ট প্রমাণ করা সত্বেও তার ২০০ বৎসর পর পর্য্যন্তও অনেক ধর্ম্মভীরু খ্রীষ্টান সত্যটি গ্রহণ করতে পারেন নি। Copernicus জ্যোতিষের গণনা দ্বারা পৃথিবীর প্রকৃত আকার জেনেও প্রাণের ভয়ে কথাটি প্রকাশ করেন নি। তাঁর মৃত্যুর ৭০ বৎসর পরে কাথলিকরা তাঁহার

---

* See Note XIII,

পুস্তক তাঁদের নিষিদ্ধ পুস্তক তালিকা ভুক্ত করেন এবং তাঁদের প্রদর্শিত দৃষ্টান্ত প্রটেষ্টাণ্টরাও অনুকরণ করেছিলেন। সপ্তদশ শতাব্দীতে দূরবীক্ষণ যন্ত্র প্রস্তুত ক'রে সৌর জগতের তত্ত্ব অনুসন্ধান করেছিলেন। ফলে তাঁকে অনেক কর্ম্মভোগ পোহাতে হয়েছিল। একজন রোমান কাথলিক ফাদার জ্যামিতি শয়তানের সৃষ্টবিদ্যা এই কথা বলায় এবং অঙ্কশাস্ত্র-বিৎগণকে শাস্তি দেওয়া উচিত এরূপ প্রস্তাব করাতে পদোন্নতি লাভ করেছিলেন। মধ্যাকর্ষণ শক্তির আবিষ্কারক Sir Isaac Newtonকে Methodismএর প্রবর্ত্তক মহানুভব John Wesley ভ্রান্ত জ্ঞান করতেন। ঊনবিংশ শতাব্দীতেও ইটালীদেশে পোপেরা বৈজ্ঞানিকদের সম্মিলন নিষেধ করেছিলেন এবং অনেক কাথলিক বিশ্ববিদ্যালয়ে বিশেষতঃ স্পেন দেশের বিশ্ববিদ্যালয়ে Newtonএর আবিস্কৃত তত্ত্ব শিক্ষা নিষিদ্ধ ছিল।* ধার্ম্মিকতার জোরে ইউরোপে কোনো কালে স্বাধীন ভাবে ধর্ম্মসম্বন্ধে মতামত প্রকাশ করা সম্ভব ছিল না। আজ পর্য্যন্ত ইংলণ্ডে যে সকল Heresy Laws নামক আইন জারী আছে তাতে ধর্ম্মঘটিত অপরাধে অতি তুচ্ছ কারণে লোকে, দণ্ডনীয় হতে পারে তবে আজ কাল সে দেশে গোঁড়ামির সে রকম বাড়াবাড়ি না থাকায় সে সকল আইন অধিক পরিমাণে প্রয়োগ করা হয় না আর যদিও হয় তো গরীব লোকের উপরেই হয়। এ সম্বন্ধে Mrs. Bradlaugh Bonnerএর Penalties upon Opinion নামক পুস্তক ইত্যাদির দ্বারা অনেক কথা জানা যায়।** গোঁড়ামির দ্বারা স্বাধীন চিন্তারও জ্ঞানবিকাশের কিরূপ ব্যাঘাত ঘটে তাহা ইতিহাস পাঠ করলে বেশ বোঝা যায়। খ্রীষ্টানধর্ম্ম-প্রবীরগণ ধূমকেতুকে একটা কুলক্ষণ

---

* See Note XIV.

** See Note XV.

বলে ভয় করতেন। পঞ্চদশ শতাব্দীতে যখন হেলির কমেট (Halley's Comet) উদয় হয়েছিল তখন রোমের পোপ তার অন্তর্দ্ধান উদ্দেশ্যে সমস্ত গির্জ্জায় বিশেষ উপাসনার ব্যবস্থা করেছিলেন। লুথার এরও এ বিষয়ে ঐ রকম ধারণা ছিল। Dieterich নামক একজন জার্ম্মান বিশ্ববিদ্যালয়ের সর্ব্বাধ্যক্ষ বলেছিলেন যে ধূমকেতুর বৈজ্ঞানিক তত্ত্ব অনুসন্ধানে প্রবৃত্ত হওয়া অধর্ম্মের কাজ।* সপ্তদশ শতাব্দীর গোড়ায় যখন ফ্রান্সে ভূতত্ত্ববিদ্যাচর্চ্চা পুনরায় আরম্ভ হয় তখন বিদ্যোৎসাহীদের Paris নগর থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল এবং তাঁদের নির্ম্মিত গৃহগুলি নষ্ট করা হয়েছিল।† সুপণ্ডিত Lyell যখন তাঁর Principles of Geology প্রকাশ করেন তখন পাদ্রীসাহেবরা অত্যন্ত চটে উঠেছিলেন কারণ ভূতত্ত্ববিদ্যার দ্বারা বাইবলে লিখিত পৃথিবীর সৃষ্টির কাল ইত্যাদি নিতান্ত অমূলক বলে প্রতিপন্ন হয়েছিল।

ডাইনে বিশ্বাস খ্রীষ্টান দেশে অনেক দিন ছিল। যদিও বিজ্ঞানের শিক্ষায় বিশ্বাসটা প্রায় লোপ পেয়েছে তবুও অনেক অশিক্ষিত এবং অর্দ্ধ শিক্ষিত লোকে এখনো ডাইনে বিশ্বাস করেন। বাইবলে ডাইনদের মেরে ফেলবার বিধি আছে বলে কাথলিক ও প্রটেষ্টাণ্ট উভয় দল থেকেই ডাইন বলে শতসহস্র লোককে বিশেষতঃ স্ত্রীলোককে মেরে

---

* "At the appearance of a comet we constantly see all Christendom, from Pope to peasant, instead of striving to avert war by wise statesmanship, pestilence by observation and reason, and famine by skilful economy, whining before fetishes, trying to bribe them to remove these signs of God's wrath, and planning to wreak this supposed wrath of God upon unbelievers."—*History of the Warfare of Science and Theology* by A. D. White (London : Macmillan).

† See Note XVI.

ফেলা হ'ত। নানা প্রকার কুসংস্কার এখনও ইউরোপ থেকে সম্পূর্ণ রূপে যায় নি।* এখনও সেখানে তেরজন লোক এক টেবলে খানা খেতে কিছুতেই চাবেন না। ১৭৫২ সালে Benjamin Franklin বজ্রনিবারক শলাকা প্রস্তুত করে অনেক বড় বড় বাড়ী ও গির্জ্জাকে বজ্রপাত থেকে রক্ষা করেন। প্রথম অবস্থায় গোঁড়ারা এর ব্যবহার সম্বন্ধে বাধা দিয়ে ছিলেন এবং তাঁরা বল্‌তেন যে এর ব্যবহার হেতুতে দেশে ভূমিকম্প বেড়েচে। Gorham সাহেব বলেন:—"This invention so beneficial to humanity in general and the clerical order in particular, was at first so strongly objected to by the godly that earthquakes were asserted to have become more frequent owing to the erection of lightening-rods". (*Christianity and Civilization*).

যে রসায়ণ বিদ্যার জন্য পৃথিবীতে এত উন্নতি ঘটেচে গোঁড়ার দল তার চির শত্রু। Roger Baconকে রসায়ণ বিদ্যা চর্চ্চার জন্য ১৪ বৎসর কারাদণ্ড ভোগ করতে হয়েছিল। †

প্রাচীন গ্রীকরাই ইউরোপে প্রথম চিকিৎসাশাস্ত্র প্রচার করেন। কিন্তু ইউরোপে খ্রীষ্টান ধর্ম্মের প্রবর্ত্তনের সঙ্গে সঙ্গে যাজকদের অবিরত বাধার জন্যে চিকিৎসাবিদ্যা লোপ পেয়েছিল। পোপগণের শাসনকালে রোম নগরই সর্ব্বাপেক্ষা অপরিষ্কার ও অস্বাস্থ্যকর স্থান ছিল। St. Augustine, Tertullian, St. Ambrose এবং অন্যান্য অসংখ্য খ্রীষ্টান লেখকগণ রোগ সমূহ দানবিক বলে জারি করেছিলেন এবং

---

* See Note XVII.

† See Note XVIII.

মহাপুরুষদের (Saints) স্মরণাপন্ন হওয়াই রোগের একমাত্র প্রতিকার নির্দ্ধারিত করেছিলেন। St. Bernard ও সেই মত সমর্থন করেছিলেন। ধর্ম্ম আইনে (Canon law) প্রকাশ ছিল যে ঔষধ ব্যবহার ঈশ্বরের বিধি-বিরুদ্ধ। বর্ত্তমান কালে ইউরোপে যে চিকিৎসাশাস্ত্রের উন্নতি হয়েচে তার সূত্রপাত ইহুদী ও আরবরা করে যায়। তারা চিকিৎসা শাস্ত্রের দ্বারা অনেক উপকার সাধন ক'রে এবং তার ফলে তারা খ্রীষ্টানজগতে ঘৃণার পাত্র হয়ে দাঁড়ায় ও অনেক অত্যাচার ভোগ করে। Vesalius শবশরীর বিদ্যায় (Anatomy) একজন পণ্ডিত ছিলেন। বিদ্যাচর্চ্চার ফলে গোঁড়াদের তাড়নায় তাঁকে দেশছাড়া হ'তে হয়ে ছিল এবং বিদেশেই তিনি বেঘোরে মারা যান। ইউরোপে মধ্যযুগে উচ্চপদস্থ লোকেরা আবশ্যক হ'লে গোপনে ইহুদী ডাক্তারদের দ্বারা চিকিৎসা করাতেন কিন্তু প্রকাশ্যে তাদের উপর বিরুদ্ধাচরণ করতে ছাড়তেন না। এ বিষয়ে যাজক সম্প্রদায় অত্যন্ত বৈরক্তি প্রকাশ করে বল্‌তেন "শয়তানের সাহায্যগ্রাহী ইহুদী চিকিৎসকের হাতে বেঁচে ওঠা অপেক্ষা যীশুর ক্রোড়ে মরাও ভাল।" অষ্টাদশ শতাব্দীতে ফরাসী ও ইংরাজ যাজক সম্প্রদায় বাইবলের দোহাই দিয়ে বসন্ত টিকার বিরোধী হয়েছিলেন। ঊনবিংশ শতাব্দীর মধ্যভাগে Dr. David Waldie সাহেব Chloroform আবিষ্কার করেন এবং তাহা অস্ত্র চিকিৎসা ও প্রসব বেদনা নিবারণের জন্য ব্যবহার হয়। বাইবলে লেখা আছে যে মানবের পতন কালে ঈশ্বর প্রথম মানবী ইভ্ (হেবা) কে এই বলে অভিসম্পাৎ করেন যে অতঃপর স্ত্রীজাতিকে গর্ভ যাতনা ভোগ করতেই হ'বে। Chloroform প্রচলন হ'লে যাজক সম্প্রদায় একবাক্যে বলেন যে ইহার ব্যবহার ঈশ্বরের বিধি বহির্ভূত এবং নিতান্ত গর্হিত। *

---

* "In sorrow shalt thou bring forth children."—Gen. iii-16.

ইংলণ্ডের অনেক যাজক মহাপ্রভুও ঐ সুরে যোগ দিয়েছিলেন কিন্তু অবশেষে যখন স্বয়ং ইংলণ্ডেশ্বরী ভিক্টোরিয়া ঐ সংজ্ঞা নাশক দ্রব্য সূতিকাগারে ব্যবহার করলেন তখন দায়ে পড়ে তাঁদের মৌনাবলম্বন করতে হয়েছিল। * হিন্দুজাতির কোন কথা এ ক্ষেত্রে উত্থাপন করা আমাদের অভিপ্রায় নয় কিন্তু এদেশের চিকিৎসা শাস্ত্রসম্বন্ধে কলিকাতার প্রধান ইংরাজী সংবাদপত্রের মন্তব্য এস্থানে উল্লেখ করলে নিতান্ত অপ্রাসঙ্গিক হবে না:—"No one can read the rules contained in great Sanskrit medical works without coming to the conclusion that in point of knowledge the ancient Hindus were in this respect very far in advance not only of the Greeks and Romans but of mediaeval Europe." † এই কথা Sir W. W. Hunter'ও বলেন। §

"The clergy of all denominations with almost unanimous voice declaimed against him as impious, for seeking to avert from womanhood the penalty which the sin of Eve and fiat of the Deity had imposed and suggested, without this salutary discipline, the good behaviour and morality of women could not be guaranteed."—*The Edinburgh Evening Despatch.*

A clergyman wrote :—"Chloroform is a decoy of Satan, apparently offering itself to bless woman, but in the end it will harden society and rob God of the deep earnest cries which arise in time of trouble for help."

* "It was not until Queen Victoria had herself taken chloroform during a confinement that the clamour of a section of the clergy began to give way before the voice of wisdom and experience." *Discovery* or *The Spirit and Service of Science* (London : Macmillan, 1917.)

† *The Englishman*, October 1880. § *Indian Empire*, p. 117.

# চতুর্থ পরিচ্ছেদ।

বাষ্পীয় যন্ত্রের দ্বারা জগতে যে রকম আশ্চর্য্যজনক পরিবর্ত্তন ঘটেছে সে রকম বোধ হয় আর কিছুতে হয়নি। অষ্টাদশ শতাব্দীর গোড়ায় বাষ্পীয় যন্ত্রের প্রথম সূত্রপাত। Papin নামক একজন ফরাসী ডাক্তার প্রুষিয়ার হানোবর প্রদেশে ফল্‌দা নদীতে সর্ব্ব প্রথমে একটী বাষ্পীয় জাহাজ চালিয়ে দেখেছিলেন। জাহাজটী সুবিধাজনক হয়নি। তার প্রায় একশত বৎসর পরে ইংরাজ Fulton সাহেব আর একটী প্রস্তুত করেন। আমেরিকায় ডেলাওয়ার নদীতে John Fitch নিয়মিত ভাবে যাত্রীগমনাগমনের ষ্টীমার চালিয়েছিলেন। বাষ্পীয়যান সম্বন্ধে বিস্তারিত বিবরণ ১৯১২ সালে মার্চমাসে Scribner's Magazine পত্রিকায় Mr. Stanley M. Arthurs সাহেব প্রকাশ করেছিলেন। তিনি বলেন যে প্রথম অবস্থায় অনেক ধর্ম্মভীরু লোকে বলেছিলেন যে অগ্নি ও জলের সংযোগে যে শক্তির উৎপত্তি সে শক্তি খোদ শয়তান প্রসূত। * রেলপথ নির্ম্মাণ হ'লে পাদ্রীরা প্রথমে এই ব'লে আপত্তি করেছিলেন যে পবনকে অতিগমন করা মানুষের অনুচিত কারণ তাহাতে ঈশ্বরের বিরুদ্ধাচরণ করা হয়।

কাঁটাচামচের যোগে খানা খাওয়া সভ্যতার লক্ষণ বিশেষ। ইংলণ্ডে

* "The superstitious still believed that the power engendered by fire and water belonged to the devil."—*Scribner's Magazine*, March, 1912.

"History, they say, repeats itself, and in the matter of railways it certainly does, for the old school of Dutchmen in South Africa exhibit all the prejudice to the iron horse that George Stephenson had to contend against in this country at the beginning of the present century."—*The Other Man and Myself*, (Oliver Osborne) London : 1892.

সপ্তদশ শতাব্দীতে কাঁটার প্রথম প্রচলন হয়। তখনকার একজন লেখক Coryat সাহেব বলেছেন যে তিনি যখন গোড়ায় কাঁটা ব্যবহার করেন তাঁর কোন বন্ধু খুবই বিদ্রূপ করেছিলেন। জার্ম্মানীর যাজক সম্প্রদায় কাঁটার দ্বারা খানা খাওয়া একটা পাপ কার্য্য ব'লে স্থির করেছিলেন। তাঁরা বলতেন "ঈশ্বর আমাদের নানা প্রকার দিব্য খাদ্য দিয়েছেন, আমরা হাতে না খেয়ে যদি কাঁটা দিয়ে আহার করি তা' হ'লে তাঁর প্রতি অবজ্ঞা করা হয়"। *

ছাপাখানা যখন ইউরোপে প্রথম স্থাপিত হয় তখন সূক্ষ্মবুদ্ধি যাজক মহাশয় ব্যবস্থা দিলেন যে জিনিসটা শয়তানের ইন্দ্রজালসম্ভূত অতএব ওর কাছে যাওয়া অনুচিত। সে সময়ে আমেরিকার ভার্জিনিয়া প্রদেশের একজন পরম ধার্ম্মিক শাসনকর্ত্তা ( Governor ) বলেছিলেন :—" বড়ই সৌভাগ্যের বিষয় যে সেকালে ভার্জিনিয়াতে অবিশ্বাসের বীজ বপনকারী কোনও মুদ্রাযন্ত্র বা বিদ্যালয় স্থাপিত হয় নাই।" †

* "In some parts of Europe forks were considered a useless luxury and sinful indulgence, and were for a long time under the ban of the clerics. In Germany the ordinary people regarded the innovation as an absurd affectation, while the clerics considered them an insult to Providence who had given man wholesome food which he ought not to be ashamed to touch with his fingers."—Mr. Wilson D. Wallis of the University of Pennsylvania in the *Journal of Race Development* published under the auspices of the Clerke University, Worcester, Mass., U. S A.

† "When printing was invented it was hated by the Church as the black art, and a Governor of Virginia said :— 'I thank God that in those days there was not a printing press nor a school in all Virginia to breed heresy.'"—*A New Catechism* by M. M. Mangasarian.

ইউরোপীয় মহাসমরের কিছু পূর্ব্বে ১৯১৪ সালে জেরুজিলাম সহরে বৈদ্যুতিক আলো এবং ট্রামগাড়ী প্রচলন করবার প্রস্তাব উঠেছিল। Church Missionary Societyর জনৈক পাদ্রীসাহেব সে বিষয়ে তুর্ক গবর্ণমেণ্টের বিরুদ্ধে ঘোরতর আন্দোলন উপস্থিত করেছিলেন। তিনি বলেন প্রাচীন পুণ্যভূমিতে ঐ সকল আধুনিক অনুষ্ঠান ধর্ম্মের হানি করবে (" will be positively near to profanity ")। জেরুজিলাম হ'তে যীশুর জন্ম স্থান বেথলিহাম পর্য্যন্ত ট্রামগাড়ী খুলিবার কথা হইলে একজন রোমান কাথলিক ফাদার ধূয়া তুল্লেন যে প্রস্তাবটী নিতান্ত ঘৃণাজনক ("utterly abhorrent")। এখন ঐ দেশ বৃটিশরাজের অধিকারে এসেছে আর সম্ভবতঃ থেকেও যাবে। প্রাচীনতা রক্ষার জন্যে প্রতাপশালী বৃটিশরাজ যত্নবান হ'বেন কি ?

শিল্পচর্চ্চা ও সে বিষয় উন্নতি খ্রীষ্ট ধর্ম্ম প্রচারের বহুপূর্ব্বে ঘটেছিল। ইউরোপে পেগান গ্রীস শিল্প সম্বন্ধে শ্রেষ্ঠস্থান অধিকার করেছিল। Gorham সাহেব বলেন " The noblest art forms are the product of pagan Greece. " *

যে গ্রীক্ ও লাটিন্ সাহিত্যের কল্যাণে ইউরোপে শিক্ষানুশীলনের প্রভূত উন্নতি সাধিত হয়েছে সেই সাহিত্য-দমনের জন্য যাজক চূড়ামণি Pope Gregory the Great কিরূপ কৃতসঙ্কল্প হয়েছিলেন তাহাও ঐতিহাসিক পাঠকদের অবিদিত নেই। Mr. E. S. P. Haynes লেখেন :—" Greek was regarded as the language of

---

"For a length of time, as might have been expected considering its power and favouring adventitious circumstances, the pulpit maintained itself successfully against the press. Nevertheless its eventual subordination was none the less sure."—*The Intellectual Development of Europe* (Draper)

* *Christianity and Civilisation* (Gorham). P. 106

heresy, and it was distinctly discouraged by Gregory the Great, who, though *responsalis* at Constantinople for seven years, never learnt it, and was dismayed to hear the rumour that some of his sermons were circulating in Greek. It is only fair to Gregory to add that he did his best to discourage Latin learning as well as Greek, but probably had less power to do so." (*Religious Persecution :* London, Watts & Co., 1906).

যেখানে বিবাহ-বন্ধনের খুব বেশীমাত্রায় শৈথিল্য সেখানে জাতীয় জীবন ও সেই সূত্রে জাতীয় ধর্ম্ম কি করে গৌরব বজায় রাখ্‌তে পারে ? ইউরোপ ও আমেরিকাতে কথায় কথায় যেরূপ আদালতের সাহায্যে বিবাহ-বিচ্ছেদ (divorce) ঘটতে দেখা যায় তাতে খ্রীষ্টান-ধর্ম্মের প্রতি আমাদের ভক্তি অক্ষুণ্ণ রাখা এক প্রকার দুঃসাধ্য। অল্পদিন হ'ল একখানি ইংরাজী সংবাদপত্রে দেখা গিয়েছিল যে ১৯১৯ সালে শুধু নিউইয়র্ক জেলাতেই এক হাজার তিনশতের অধিক বিবাহ-বিচ্ছেদের মকদ্দমা বিচার হয়। ঐ সংবাদপত্রে প্রকাশ যে দুই জন বড় আদালতের বিচারপতি বলেছেন যে নৈতিক দুর্গতি থেকে এ সকল মকদ্দমার উৎপত্তি। * বর্ত্তমান সময়ে দাম্পত্য প্রেম ইংলণ্ডে কিরূপ নিন্দনীয় ভাব

* "Supreme Court Justice Greenbaum declares that this alarming state of affairs is due to 'the lack of sanctity in the home, the looseness of modern times, and the insane fly-by-night method of living. Many thousands of our boys returning home from the war have found their wives to be something different from what they thought. The moral side of life is not looked upon as strongly as it used to be.' Supreme Court Justice Davis says :—'This great number of divorces in 1919 were not among the well-to-do. They came from poverty, the excessive cost of living, and the unwilling-

ধারণ করেছে তা' শ্রীযুক্ত Rev. J. Gough McCormick (Dean of Manchester) সাহেবের কথায় স্পষ্ট প্রমাণ হয়। তিনি বলেন :—
"Marriage as a sheer adventure, has been enormously intensified by the war wedding. Its characteristics were haste, light-heartedness, and unreality. Its test consisted of long and anxious periods of separation, varied by a succession of short honeymoons. At its worst it consisted of hard service for the man, plus what distraction he could find abroad, while his wife developed a taste for the wildest liberty, entered upon under the aegis of the title 'Mrs.', and refused to recognise her husband's claim upon her sole attention even during his periods of leave. Complete absence of reticence is another salient fact of modern marriage. The Victorian theory with regard to sex relations was a conspiracy of silence. Freedom came to stay. The suffrage movement lifted the veil of knowledge. Finally came the war, with the result that the pathetic and wasted figure of the Victorian chaperone was unconventionally bundled into her grave." (*Daily Express*, February, 1920).

ness to suffer until the world adjusted itself. The marriage vow is not respected or understood by countless thousands.'" (*Indian Daily News*, February 25, 1920).

উচ্চ নীতি শিক্ষা জাতীয় শ্রেষ্ঠতার পরিচায়ক সে বিষয়ে সন্দেহ নেই। সর্ব্বজীবে দয়া যদিও খ্রীষ্টান ধর্ম্মের শিক্ষা নয় তথাপি এ কথা স্বীকার করতেই হ'বে যে অন্যান্য হিসাবে যীশু খ্রীষ্টের নীতিমালা অতি চমৎকার। পাদ্রীসাহেবরা বলেন যে ঐ নীতিমালা যীশুর আগমনের আগে কোনো কালে কোনো দেশে ছিল না। এ কথা যদি প্রকৃত হয়.তাহ'লে উহাকে খ্রীষ্টানধর্ম্মের শ্রেষ্ঠতার লক্ষণ ব'লে আমাদের মেনে নিতেই হ'বে। কিন্তু প্রকৃত কথা কি? জগতের ইতিহাস কি ও কথা সমর্থন করে? ইতিহাসে স্পষ্টই প্রকাশ আছে যে যীশুর জন্মের বহু পূর্ব্বে অপরাপর জাতিরও ঐরূপ উচ্চ নীতিমালা ছিল। বুদ্ধদেব যীশুর জন্মের বহু পূর্ব্বে যে সকল উপদেশ দিয়েছিলেন এবং তাঁর পরবর্ত্তী অশোকরাজ প্রভৃতির শিক্ষা তুলনায় শ্রেষ্ঠতর। সে বিষয়ে পূর্ব্বকালে Sir J. Emerson Tennant, Major Evans Bell প্রভৃতি ইউরোপীয় লেখকগণের এবং ইদানীং Professor Rhys-Davids ও Professor H. G. Rawlinson সাহেবের উক্তি উল্লেখ যোগ্য। * Mr. Charles T. Gorham ও Mr. J. A. Farrer ইতিহাস অবলম্বন করে বলেছেন যে পেগান রোমের হিতোপদেশ ও নৈতিক ব্যবহারের তুলনা নাই। † ভিন্ন ধর্ম্মের প্রতি সহিষ্ণুতা একটী সদ্‌গুণ। খ্রীষ্টানধর্ম্ম সে গুণে বর্জ্জিত। যীশু স্বয়ং উপদেশ দিয়েছেন—"যারা আমাকে বিশ্বাস না করে তারা শয়তানপুত্র এবং তারা নরকে স্থান পাবে।" ** এ বিষয়ে হিন্দু ও বৌদ্ধদের শিক্ষা ও ব্যবহার খ্রীষ্টানধর্ম্মের শিক্ষা ও ব্যবহার হ'তে সম্পূর্ণ বিভিন্ন। বৌদ্ধ অশোকের পাথরে খোদাই করা যে সব অনুশাসন পাওয়া গেছে তাতে পরধর্ম্ম প্রতি সহিষ্ণুতার সম্বন্ধে কেমন উপদেশ আছে তা' Professor

---

* See Note XIX

† See Note XX

** Matt. x-14, xviii-17 ; Mark xvi-10 ; Luke xix-27 ; Psalm cix.

Rawlinson সাহেবের পুস্তক পাঠ করলে সম্পূর্ণ রূপে অবগত হওয়া যায়। বর্ত্তমান সময়ে খ্রীষ্টান জগতে যে সহিষ্ণুতা দেখ্‌তে পাওয়া যায় তা' কেবল জ্ঞানোন্নতির ফলে হয়েছে খ্রীষ্টধর্ম্মের প্রভাবে হয়নি। স্বনামধন্য Buckle সাহেব একথা স্পষ্ট ভাবেই বলে গেছেন। * খ্রীষ্টান ইউরোপের মধ্যে রুষদেশে সবে মাত্র ১৯০৩ সালে সকল ধর্ম্ম সম্বন্ধে উদার-নীতির প্রথম প্রচার হয়। ইংলণ্ডেও দেখ্‌তে পাই যে অষ্টাদশ শতাব্দী পর্য্যন্ত বিচারালয়ে ইহুদী এবং খ্রীষ্টধর্ম্মবিরোধীদের সাক্ষ্য আইন-অনুসারে গ্রহণীয় ছিল না ** এবং যে পর্য্যন্ত ১৮৫৮ সালে Jewish Relief Act জারি না হয়েছিল সে পর্য্যন্ত ইহুদী কোন ব্যক্তি পার্লামেণ্টে সভ্যর আসনে বসবার অধিকার পেতেন না। §

সর্ব্বজীবে দয়া সভ্যতার একটী লক্ষণ। জীব অর্থে আমরা শুধু মানব জাতি বুঝি না, মূক জীবজন্তু সকলকেও বুঝি। কিন্তু বাইবলে লেখা আছে যে ঈশ্বর প্রথমে আদমকে এবং তারপর নোয়াকে সমস্ত স্থলচর জলচর ও খেচর জীবের উপর একাধিপত্য দান করে ঐ সকল জীব জন্তু মানুষের খাদ্য বলে নির্দ্দেশ করেছিলেন। ফলে জীবে দয়া বল্লে খ্রীষ্টজগতে

* See Note XXI

** "Jews and heretics were long considered incompetent witnesses, and it was not until after the celebrated case of *Omichand* versus *Barker* in 1744 that more enlightened views began to prevail."—*The Law of Criminal Evidence in British India* by Dr. J. V. Ryan LL. D., Barrister-at-Law, of the Indian Police. (Calcutta : R. Cambray & Co., 1912).

§ "In 1847 the election of Rothschild to Parliament raised the question of Jewish disabilities. Were the ancient enemies of Christianity to be allowed in the governing body of a Christian country ? The controversy was settled by the Jewish Relief Act of 1858."—*Religious Persecution* by E. S. P. Haynes. (London : Watts & Co., 1916)

কেবল মানবজাতির উপর দয়া বোঝায়। আজও সভ্য স্পেনে ষাঁড়ের লড়াই একটা বড় তামাসা আর উন্নত ইংলণ্ডে ও স্কটলণ্ডে খেঁকশিয়ালীও হরিণ শিকার বড় লোকদের আমোদ। * বিখ্যাত দার্শনিক Schopenhauer একশত বৎসর পূর্ব্বে খ্রীষ্টানধর্ম্মের এই গলদটীর তীব্র আলোচনা করেছিলেন। ** হিন্দু ও বৌদ্ধধর্ম্মের উপদেশ—"মাহিংসাৎ সর্ব্বভূতানি।" পুরাতন গ্রীক্ ও রোমানরাও সর্ব্বজীবে দয়া ও নিরামিষ আহারের ব্যবস্থা দিয়েছিলেন। † এই কলঙ্ক-মোচন ইউরোপে আজ

* See Note XXII

** "I may mention here another fundamental error of Christianity, an error which cannot be explained away, and the mischievous consequences of which are obvious every day. I mean the unnatural distinction Christianity makes between man and the animal world, to which he really belongs. It sets up man as all-important, and looks upon animals as merely things. Brahmanism and Buddhism, on the other hand, true to the facts, recognise in a positive way that man is related to the whole of nature, and specially and principally, to animal nature, and in their system man is always represented, by the theory of metempsychosis and otherwise, as closely connected with the animal world."—*The World as Will and Idea* (1819).

† "Kindness to animals is one of the tests of civilization, and in this branch of ethics comparisons are not very favourable to the Christian Church. Cicero, Plutarch and the Pythagoreans enjoined humanity in the strongest terms and in the Roman Empire vegetarianism was adovcated on precisely the same grounds of tender regard for animal life as it is in the present day. The Church held that the animals had no souls, and therefore that men were under no obligation to treat them with kindness...........Even in the nineteenth century we find Pope Pius IX refusing to sanction a society for the prevention of cruelty to animals on the ground that it was an error to suppose Christians owed any duties to dumb creatures !"—*Christianity and Civilisation.*

পর্য্যন্ত যতদূর ঘটেছে সে কেবল জ্ঞানোন্নতির ফলে, ধর্ম্মের প্রভাবে নয়। *
বিজ্ঞান বিবিধ প্রকারে খ্রীষ্টধর্ম্মের ভ্রান্তি ধরে দিয়েছে, কেবল এই বিষয়ে নয়। এখন যদি কেউ বলে "জানোয়ারদের অনুভব শক্তি নেই তার প্রমাণ আমাদের ধর্ম্ম-পুস্তকের বচন" সে কথা সুশিক্ষিত লোক মাত্রেই বাতুলোক্তি বলে উড়িয়ে দেবে। ইদানীং আমাদের দেশের গৌরব সার জগদীশ চন্দ্র বসু বিশেষ অনুসন্ধান দ্বারা প্রমাণ করেছেন যে উদ্ভিদের ও অনুভবশক্তি আছে। বাইবল রচনা কালে মানুষের জ্ঞান নিতান্ত সীমাবদ্ধ ছিল। রচয়িতাদের বুদ্ধির দৌড় যতটাছিল ততটাই তাঁদের রচনায় প্রকাশ পেয়েছে। তার বেশী কি করে হ'তে পারে?

মানবজাতীর—স্ত্রী ও পুরুষের—প্রতি খ্রীষ্টানধর্ম্ম কিরকম দয়া শিক্ষা দান করেন এটাও আমাদের জানা আবশ্যক। স্ত্রীজাতির বিষয় তোলবার আগে সাধারণ মানবের বিষয় আলোচনা করা যাক্। হ্যাম-পুত্র কেনানের প্রতি নোয়ার কঠোর অভিসম্পাতের কথা আমরা পূর্ব্বেই উল্লেখ করেছি। বস্তুতঃ সেই থেকেই কৃষ্ণকায় আফ্রিকা ও অন্যান্য দেশবাসীদের দুর্গতির সূত্রপাত। New Testament এ ক্রীতদাস প্রথার বিরুদ্ধে কোনরূপ উক্তি দেখা যায় না। St. Paul কেবলমাত্র দাসহরণকারীদের খুব নিন্দাবাদ করেছেন ইহাই আমরা উক্তগ্রন্থে দেখতে পাই। ১৮৬৩ সাল পর্য্যন্ত সুসভ্য আমেরিকাতে ক্রীতদাস রাখিবার প্রথা প্রচলিত ছিল। † পাদ্রীরা ধর্ম্ম পুস্তকের বচন অবলম্বন করে ঐ প্রথা সমর্থন করতেন। মহাত্মা Gladstone এর পিতা John Gladstone সাহেবের ওয়েষ্টইণ্ডিয়া দ্বীপপুঞ্জে বিস্তীর্ণ জমিদারী ছিল। তাঁর কফি ও ইক্ষুর আবাদে কাফ্রী দাস-দাসীরা

* See Note XXIII.

† See Note XXIV.

কাজ করতো। ১৮৩০ সালে যখন এই নিন্দনীয় প্রথা উঠিয়ে দেবার প্রস্তাব উত্থাপন হয় তখন John Gladstone সাহেব একখানি পুস্তকে প্রকাশ করেন যে কাফ্রীদের স্বভাব এম্‌নি ভাবে তৈরী যে তাদের জোর করে খাটালে তারা বেশ সুখী হয়, তাদের দাসত্বভোগ ঈশ্বরের ইচ্ছায় ঘটেছে; দাসত্বপ্রথা প্রচলন থাকায় উপনিবেশ সমূহের খুব উন্নতি সাধন হয়েছে; উঠিয়ে দিলে অনিষ্ট হবে; দূরদেশের কাফ্রীদের জন্যে মাথা না ভাবিয়ে নিজের বিলাতের দারিদ্র মোচন চেষ্টা করাই শ্রেয়ঃ। * ১৮৬১ সালে যখন এই ব্যাপার নিয়ে আমেরিকাতে ঘোরতর গৃহযুদ্ধ হয় তখন স্বয়ং Gladstone এবং অধিকাংশ বড় বড় ইংরাজ দাসত্বপ্রথা-রক্ষণশীল দলের পৃষ্ঠ-পোষকতা করেছিলেন। ইংলণ্ডের এই কলঙ্ক কাহিনীর বিষয় কয়েকবৎসর পূর্ব্বে একটি সংবাদপত্রে বিশেষ ভাবে সমালোচিত হয়েছিল। ** যদিও দাসত্ব প্রথা অনেকটা উঠে গেছে তথাপি আমেরিকায় নিগ্রো নিগ্রহ আজও নিবারণ হয়নি এবং আমরা Lynching নামক পাশবিক অত্যাচারের কথা এখনো সময়ে সময়ে শুনতে পাই। † কাল রূপের উপর শ্বেতাঙ্গদের এমনি ঘোরতর বিতৃষ্ণা যে তাঁদের মধ্যে কেহ কেহ সিদ্ধান্ত করেছেন যে নিগ্রোরা মানুষই নয়

* *Life of Gladstone* (Morley).

** See Note, XXV.

† "Italy has told America that the non-suppression of lynching in the United States is unworthy of a nation in the van of civilization."—Reuter's Telegram, London, May 7, 1903.

"A Washington report says President Wilson made a statement denouncing mob rule in the United States and calling upon his countrymen to show the world that while fighting for democracy abroad they were not destroying it at home. He uttered an emphatic denunciation of recent lynchings of negroes and of the German Robert Prager, as a blow at the heart of order, law and human justice."—*Indian Daily News*, Sept. 10, 1918.

এক জাতীয় উন্নত বানর বিশেষ। নিগ্রোরা যে প্রকৃতপক্ষে মানব-শ্রেণীভুক্ত এই কথা শ্রীযুক্ত Rev. J. G. Wood সাহেবকে তাঁহার "Natural History" গ্রন্থে অনেক পরিশ্রম এবং গভীর গবেষণার দ্বারা প্রমাণ করতে হয়েছে।

তা' ছাড়া. আমেরিকার আদীমনিবাসী রেড্ ইণ্ডিয়ানরা সভ্য আমেরিকানদের চাপে প্রায় লোপ হয়ে এসেছে। জাপান প্রভৃতি এসিয়াবাসীদের উপরও আমেরিকানরা ঘোরতর বিদ্বেষ প্রকাশ করেন। আফ্রিকাখণ্ডে ইউরোপীয়দের কীর্ত্তি কাহিনী বল্‌তে গেলে পুঁথি বেড়ে যায়। অনেক ঘটনা আমাদের চোখের উপরেই ঘট্‌চে। অষ্ট্রেলিয়ার আদীম নিবাসীদের যা' ঘটেচে তার আভাস Mark Twain প্রভৃতির পুস্তকে পাওয়া যায়।* জার্ম্মাণীর ভূতপূর্ব্ব সম্রাট উইলিয়ামের আর যতই দোষ থাকুক তিনি একজন অতি নিষ্ঠাবান খ্রীষ্টান। তাঁর অহঙ্কারের মূলে আর কিছুই নাই কেবল অন্ধ ধর্ম্ম বিশ্বাস। তাঁর বিশ্বাস যে তিনি ঈশ্বরের বরপুত্র। যে কাজে হস্তক্ষেপ করবেন তাতেই জয়লাভ হবে। ১৮৯১ সালে পোর্টুগালের একটী সংবাদ পত্রে ঐ দেশের একজন গ্রন্থকার ( E. de Queiroz ) কাইসারের যেরূপ চরিত্র সমালোচনা করেছিলেন তাহা মহাযুদ্ধের সময় বর্ণে বর্ণে সপ্রমাণিত হয়েচে। গ্রন্থকার বলেছিলেন :—" The world has never seen, since the days of Moses on Sinai, such intimacy, such an alliance between the creature and the Creator. He is the favourite of God, he holds conference with God in the burning bush of his Berlin Schloss, and at the

* *More Tramps Abroad* (Mark Twain) ; *Sketches of Australian Life* (Mrs. Campbell Praed).

instigation of God he is leading his people to the joys of Canaan. Truly he is Moses II."
কয়েকবৎসরপূর্ব্বে যখন ইংলণ্ড জার্ম্মাণী ফ্রান্স, প্রভৃতি ইউরোপীয় শক্তিপুঞ্জ চীনের শাসন উদ্দেশ্যে পিকিং রাজধানীতে একযোগে সৈন্য পাঠান তখন গর্ব্বিত জার্ম্মাণ সম্রাট্ তাঁর নিজ সৈন্যদের বলেছিলেন :—" আটিলা রাজার অধীনস্থ Hun বর্ব্বরেরা ইউরোপীয়দের যেমন দুর্গতি করেছিল তোমরাও চীনের সেইরূপ অবস্থা কোরো।" * পিকিং শহরে ও চীনদেশে সেই উপলক্ষে যে লুটতরাজ হয়েছিল তার সংক্ষিপ্ত বিবরণ ১৯০১ সালে ডিসেম্বর মাসের "Review of Reviews" মাসিক পত্রে প্রকাশ হয়েছিল। লেখক বলেছিলেন :—" The whole miserable story of the expedition to Peking will remain as a bad blot on the history of Western civilization in Eastern lands."

বাইবলের Old Testament অর্থাৎ উত্তর খণ্ডে বিবৃত আছে যে ইজরায়েলের সন্তান অর্থাৎ ইহুদীরাই ঈশ্বরের প্রিয় পাত্র ছিল। জেহোবা স্বয়ং তাদের মুরব্বি স্বরূপ ছিলেন, তাদের বিশেষ ভাবে পালন করতেন এবং বিপদের সময় তাদের পক্ষ অবলম্বন করে অপর জাতিদের শাসন ও দমন করতেন। প্রাচীন ধর্ম্মপুস্তকের এই সঙ্কীর্ণ ভাব ক্রমশঃ জ্ঞানের উন্নতির সঙ্গে সঙ্গে দূর হয়ে আসচে এবং সভ্য মানুষ এখন বুঝতে পেরেচে যে ঈশ্বর সকল মানুষেরই পিতা কোন জাতি-বিশেষের হাতধরা নন্। Darwin তাঁহার বিখ্যাত "The Descent of Man" পুস্তকে লিখেচেন :—" The chief cause of the low morality of savages is the confinement of

* See Note XXVI.

sympathy to the same tribe. As man advances in civilization and small tribes are united into large communities, the simplest reason would tell each individual that he ought to extend his social instincts and sympathies to all the members of the same nation, though personally unknown to him. This point being once reached, there is only an artificial barrier to prevent his sympathies extending to the men of all nations and races. Sympathy beyond the confines of man, that is, humanity to the lower animals, seems to be one of of the latest moral acquisitions.... This virtue, one of the noblest with which man is endowed, seems to arise incidentally from our sympathies becoming more tender and more widely diffused, until they are extended to all sentient beings."

রমণীকে আমরা পাশ্চাত্যদেশে যে উচ্চ আসনে দেখতে পাই, তাঁকে সে আসনে কে বসাল ? খ্রীষ্টান ধর্ম্ম কি তাঁকে এই অধিকার দিয়েছেন ? যাঁরা ঐ ধর্ম্মকে আদর্শ ধর্ম্ম বলে সিদ্ধান্ত করেছেন তাঁরা অবশ্য তাই বলেন। বলবারই কথা। কিন্তু কথাটি কি সত্য ? বাইবল ধর্ম্মপুস্তক এবিষয়ে কি শিক্ষা দিয়েছেন দেখাই যাক্। লিখিত আছে যে প্রথম মানবী হেবা (Eve) দ্বারাই এ জগৎ পাপবিদ্ধ হয় এবং সেই সূত্রে জেহোবা কোপান্বিত হয়ে এই অভিসম্পাত দিলেন যে স্ত্রীজাতিকে প্রসব বেদনা ভোগ করতেই হবে এবং স্বামীর পরিচর্য্যায় নিযুক্ত থাকতে হবে। সেই থেকেই খ্রীষ্টান সমাজে স্ত্রীজাতির স্থান নির্দ্দিষ্ট হ'ল। নারীর সম্বন্ধে বাইবলের ব্যবস্থা এইরূপ :—

"স্ত্রীলোককে শিক্ষাদানের অধিকার বা পুরুষের উপর কর্ত্তৃত্বের অধিকার আমি দিতে পারি না। স্ত্রীর পক্ষে মৌনাবলম্বন করাই বিধি।"

"হে স্ত্রীগণ! তোমরা স্বামীকে প্রভুজ্ঞান করে তাঁর নিকট আত্মসমর্পণ করিবে। তুমি স্বামীগত প্রাণ হয়ে থাকবে এবং তিনি তোমার উপর প্রভুত্ব করবেন।"

"স্ত্রীই প্রথমে পাপাচরণ করে; অতএব তাকে শাসনে রাখিবে।" *

একথা সত্য যে এ দেশে যখন পুরোহিত সম্প্রদায়ের প্রাধান্য খুব বেড়ে উঠেছিল তখন থেকে স্ত্রীলোকদের বেদে অধিকার, শাস্ত্র অধ্যয়ন ও অধ্যাপন নিষেধ হয়েছিল। কিন্তু হিন্দু শাস্ত্রে এ সম্বন্ধে কোন নিষেধ আজ্ঞা খুঁজে পাওয়া যায় না, পরন্তু গার্গী প্রভৃতি স্বনামধন্যা মহিলাদের শাস্ত্রালোচনা থেকে স্পষ্ট বোঝা যায় যে বৈদিক যুগে স্ত্রীপুরুষ-নির্ব্বিশেষে বেদ অধ্যয়ন ও অধ্যাপন করতেন। কিন্তু বাইবলের বচন দেখে বিবেচনা হয় যে সেরূপ অধিকার রমণীকে দেওয়া হয়নি। †

আমরা দেখতে পাই প্রাচীন রোমীয় আইন কর্ত্তারা ক্রমশঃ স্ত্রী ও পুরুষের সমান অধিকার প্রতিপন্ন করেছিলেন। বিখ্যাত আইন বিশারদ Sir Henry Maine বলেন যে প্রায় গোড়াতেই খ্রীষ্টান ধর্ম্মের দ্বারা এই ভাবকে সঙ্কীর্ণতর করে ফেলা হয়েছিল। ** St. Paul স্ত্রীলোকের

* "I suffer not a woman to teach, nor usurp authority over the man, but to be in silence."—Tim. ii, 12.

"Wives, submit yourselves to your husbands as unto the Lord."

"Thy desire shall be to thy husband, and he shall rule over thee."

"She was the first in the transgression, therefore keep her in subjection."

† "Let the women keep silence in the churches; for it is not permitted unto them to speak; but they are commanded to be under obedience, as also saith the law. And if they learn anything, let them ask their husbands at home: for it is a shame for women to speak in the church."—I Cor. xiv, 34, 35.

** "Christianity tended somewhat from the first to narrow this remarkable liberty."—*Ancient Law*, ch. v.

কর্ত্তব্য বিধান করে বলে গেছেন যে স্ত্রীলোককে পুরুষের বশ্যতা স্বীকার করতে হবে। Sir John Donaldson বলেন যে খ্রীষ্টান ধর্ম্মের প্রথম প্রাদুর্ভাব কালে এই ধারণা ছিল যে পুরুষের দ্বারা অনেক উচ্চ উদ্দেশ্য সাধিত হবে কিন্তু কেবলমাত্র একটি উদ্দেশ্যে স্ত্রীলোকের সৃষ্টি। * St. Cyprian, St. Augustine, এবং St. Chrysostom স্ত্রীলোকের নিকৃষ্টতা নানা ভাবে প্রকাশ করেছিলেন। ** বহু বিবাহ প্রথা যেখানে প্রচলিত দেখা যায় সেখানে স্ত্রীজাতির সম্মান আছে একথা বলা যায় না। আমরা দেখতে পাই যে ইউরোপে রোমান ক্যাথলিকেরা অনেকদিন পর্য্যন্ত ঐ প্রথা প্রচলিত রেখেছিলেন এবং লুথার ও অপর ধর্ম্ম সংস্কারকরাও উহাতে বাধা দেন নাই। Lecky বলেন যে নবম হতে পঞ্চদশ শতাব্দীর Feudal আইন দ্বারা খ্রীষ্টান জগতে স্ত্রীলোকদের যে অবস্থায় রাখা হয়েছিল তার অপেক্ষা পেগানদের আমলে তাদের অবস্থা অনেক ভাল ছিল। তিনি অন্যত্র বলেচেন যে পূর্ব্বেও খাস ইংলণ্ডের আইন স্ত্রীজাতির বিশেষ প্রতিকূল ছিল। বর্ত্তমানকাল সম্বন্ধে একজন আমেরিকান মহিলা বলেন যে প্রটেষ্টাণ্ট

---

* The prevailing attitude with regard to women was that while "man was human being made for the highest and noblest purposes, woman was a female made to serve only one."—*Woman : Her Position and Influence in Ancient Greece and Rome and among the Early Christians.* (London: Longmans)

** "When Christian women desired to teach they were forbidden by St. Cyprian to do so. Augustine emphatically taught woman's inferiority, and in recommending a life of asceticism urged a young man to thrust his mother aside and embrace the cross. Chrysostom looked upon woman as a 'necessary evil,' a 'domestic peril,' a 'deadly fascination and calamity'."—*Christianity and Civilisation.*

যাজকেরাই স্ত্রীজাতির প্রধান শত্রু। কয়েকজন স্বাধীনচেতা স্ত্রী ও পুরুষের দ্বারা বর্ত্তমান যুগে স্ত্রীজাতির অবস্থার উন্নতি হয়েচে। তাঁদের মধ্যে Mary Wollstonecraft, Harriet Martineau এবং John Stuart Mill এর নাম উল্লেখ যোগ্য। Mill বলেচেন যে পাশ্চাত্য জগতে পুরাণ কুসংস্কার প্রায় সমস্তই বর্জ্জিত হয়েচে কিন্তু এই একটি গুরুতর বিষয়ে কোনো উন্নতি হয়নি এবং স্ত্রীজাতির হীনতা এখনো বর্ত্তমান রয়েচে। Jeremy Bentham, Richard Cobden ও Benjamin Disraeli স্ত্রীজাতির উন্নতিকল্পে সহায়তা করেছিলেন। Mr. Joseph McCabe বলেচেন যে যে সব মহানুভব ব্যক্তিরা এই মহৎকার্য্যে যোগ দিয়েছিলেন তাঁদের মধ্যে অনেকেই খ্রীষ্টধর্ম্ম-বিরোধী। McCabe সাহেব এ বিষয়ে যে সিদ্ধান্তে উপনীত হয়েচেন আমরা তা সম্পূর্ণ অনুমোদন করতে বাধ্য:—"স্ত্রীলোকেরা খ্রীষ্টান ধর্ম্মের কাছে ঋণী এ কথা বলা সত্যের অপলাপ করা মাত্র।*

এরূপ বিষয়ে জাতীয় চরিত্র একটি বিশেষ পরীক্ষা ক্ষেত্র বলে গ্রহণ করা যেতে পারে। পাশ্চাত্য খৃষ্টান ধর্ম্মাবলম্বীদের চরিত্র বর্ত্তমান সময়ে কিরূপ দেখিতে পাওয়া যায়? ইংলণ্ডের প্রধান মন্ত্রী Lloyd George সাহেব গত মহাযুদ্ধের সময় ১৯১৫ সালের এপ্রেল মাসে বলেছিলেন, "আমরা তিনটি শত্রুর সহিত যুদ্ধ করিতেছি, জার্ম্মানী, অষ্ট্রিয়া ও সরাপ, এবং ইহার মধ্যে সরাপই সর্ব্বাপেক্ষা পরাক্রমশালী।" ইংলণ্ডের মত দেশের পক্ষে এর চেয়ে গুরুতর অভিযোগ কল্পনাতীত।

বিংশ শতাব্দীর গোড়ায় সভ্যতাভিমানী ইউরোপে যে পরিমাণ জিঘাংসা ও বিদ্বেষের পরিচয় পাওয়া গেছে তার তুলনা হিদেন জগতে অনেক অন্বেষণ করলেও খুঁজে পাওয়া যাবে না। গত ১৯১১ সালে

* See Note XXVII.

খৃষ্টোৎসব উপলক্ষে *Statesman* সংবাদপত্রে যাহা প্রকাশ হয়েছিল তাহা উল্লেখযোগ্য ঃ—"Perhaps the most obvious and melancholy reflexion awakened in us by the event we commemorate to-day is the thought how far we have travelled from the ideal of the New Dispensation. Milton has sung, how on that first Christmas morn

'Nor war nor battle sound
Was heard the world around,
The idle spear and shield were high uphung.'

But we have left that day far behind. What a satire upon Christianity is furnished by the fact that after more than nineteen centuries of its teaching, the foremost nations of the world who profess its tenets are more fiercely engaged in preparations for war than in the days when temples were raised in honour of Mars and Bellona had her devotees. To whatever quarter of the world we turn, we see the same spectacle. Nations armed to the teeth stand on guard to meet or anticipate the shrill trumpet-blast that may usher in Armageddon." তিন বৎসরের মধ্যেই *Statesman* এর এই ভবিষ্যৎবাণী বর্ণে বর্ণে প্রতিফলিত হয়েছে। যদিও আজ সমস্ত যোদ্ধৃ-জাতির শক্তিক্ষয় হওয়াতে একটা প্রকাশ্য শান্তি স্থাপিত হয়েছে, তবুও ইউরোপের আভ্যন্তরিক অবস্থা প্রণিধান করলে স্পষ্টই বুঝা যায় যে, এই শান্তি একটি বিভীষিকা মাত্র। আজকাল হিন্দুদের যেমন ঘোর কলি পড়েছে খৃষ্টানজগতেও তেমনি ধর্ম্মের অনাদর ঘটেচে—এটা আমরা স্পষ্টই

দেখ্‌তে পাই। কিন্তু একশত বৎসর পূর্ব্বে ইউরোপে ধর্ম্মের যথেষ্ট মর্য্যাদা ছিল তাহাতে বিন্দুমাত্র সন্দেহ নাই। সুপরিচিত সাহিত্যিক ও প্রকাশক Charles Knight এক শত বৎসর আগে লণ্ডন নগরে খৃষ্টমাস পর্ব্বদিনের যে চিত্র এঁকে ছিলেন তার দ্বারা সে সময়ের প্রকৃত অবস্থা স্পষ্টই অনুমান করা যেতে পারে। তিনি লিখেছিলেন :—
"Drunkenness prevailed everywhere, not shame-faced drunkenness, creeping in maudlin helplessness, but rampant, insolent, outrageous drunkenness...... No decent woman, even in broad daylight, would at the holiday season dare to walk alone in the Strand or Pall Mall." Edmund Burke সাহেব ১৭৫০ সালে লণ্ডন সহরের এরূপ বিবরণ দিয়েছেন :—"A description of London and its natives would fill a volume. The buildings are very fine: it may be called the sink of vice: but its hospitals and charitable institutions, whose turrets pierce the skies like so many electrical conductors, avert the wrath of Heaven." ( *Selected English Letters : London, Humphrey Milford.* ) এই প্রসঙ্গে ইংলণ্ডের রাজকবি Lord Tennyson তাঁর Locksley Hall কাব্যে লণ্ডন সহরের যে চিত্র এঁকেছেন তাহাও উল্লেখ করা যেতে পারে :—

"There among the glooming alleys Progress halts on palsied feet,
Crime and hunger cast our maidens by the thousand on the street.
There the Master scrimps his haggard sempstress of her daily bread,
There a single sordid attic holds the living and the dead.
There the smouldering fire of fever creeps across the rotted floor,
And the crowded couch of incest in the warrens of the poor."

খ্রীষ্টীয় ধর্ম্ম দ্বারা পাশ্চাত্যদেশে যে কিরূপ ফলোৎপাদন হয়েছে ইতিহাসের পাতায় পাতায় তার সবিশেষ পরিচয় পাওয়া যায়। মহাত্মা Herbert Spencer তাঁর আত্মজীবনীতে স্পষ্টাক্ষরে লিখেছেন যে বাইবল ধর্ম্মপুস্তক উল্লেখিত স্বর্গরাজ্যসুখের আশা এবং নরকভীতি দ্বারা ইউরোপে আদৌ কোন প্রকার সুফল ফলে নি। † তিনি তো পঁচিশ বছর পূর্ব্বে এ কথা লিখে গেছেন। বিগত মহাসমরেও খ্রীষ্টান জাতিগণ—বিশেষতঃ জার্ম্মনেরা—যেরূপ সভ্যতার পরিচয় দিয়েছেন তাতে হতভাগ্য হিদেনদের হৃৎকম্প উপস্থিত হয়েছে।*

† "Much astonishment may, indeed, reasonably be felt at the ineffectiveness of threats and promises of supposed supernatural origin. European history dyed through and through with crime, seems to imply that fear of hell and hope of heaven have had small effects on men. Even at the present moment, the absolute opposition between the doctrine of forgiveness preached by a hundred thousand European priests and the actions of European soldiers and colonists who out-do the law of blood-revenge among savages, and massacre a village in retaliation for a single death, shows that two thousand years of Christian culture has changed the primitive barbarian very little."—*An Autobiography* by Herbert Spencer. (London: Williams and Norgate, 1904).

* Reuter's representative at the British Head-quarters wired in January 1915 to say that "kill as many Germans as you can" was then the slogan in the trenches. *The Bystander* (Feb. 18, 1917) wrote :—"The duty of the moment, the Christian duty of the moment, as Father Bernard Vaughan has just informed his flock, is to kill Germans and again to kill Germans." The Archbishop of York speaking at a meeting of the Society for the Propagation of the Gospel held in London on April 22, 1915, said :—"No doubt the Christian Church was being judged by this out-break of the lawless forces of war for its failure to influence, as it might have

জাত্যভিমান জগতে অনেক অনিষ্টের হেতু। ঐ সূত্রেই হিংসা, দ্বেষ, যুদ্ধ ও বিপ্লব ইত্যাদির উৎপত্তি। ভারতবর্ষেও ঐ কারণে অনেক অনিষ্ট ঘটেচে। ইউরোপে ভেদাভেদ বাহ্যিক বর্ণ-হিসাবে, ধর্ম্ম-ঘটিত নয়,—শ্বেতাঙ্গেরা অপর বর্ণের লোক হতে সম্পূর্ণ পৃথক শ্রেণী-ভুক্ত। বর্ত্তমান ভারতে হিন্দুদের মধ্যে ভেদাভেদ ধর্ম্ম-মূলক, বর্ণ-মূলক নয়। হিন্দুদের জাতিবিভাগ ধর্ম্মমূলক হলেও তারা ভিন্ন ধর্ম্মাবলম্বীদের উপর হস্তক্ষেপ ক'রতে চায় না; সে জন্য তারা স্বেচ্ছা-ক্রমে নিজ গণ্ডির বাহিরে অশান্তি বিস্তার করে না। তারা যে ভাবে জাতিভেদ সৃষ্টি করেচে তাতে নিজেদের যথেষ্ট অনিষ্ট ঘটেচে সন্দেহ নাই কিন্তু তাতে একটা বিশ্বব্যাপী বিগ্রহ কখনও ঘটেনি ও ঘটবার সম্ভাবনাও নেই। হিন্দু-ধর্ম্ম আত্মঘাতী বটে কিন্তু পরদ্বেষী নয়। সকল দেশেই শ্রেণী-ভেদ আছে কিন্তু ব্রাহ্মণেরা নিজেদের প্রাধান্য স্থাপন ক'রতে গিয়ে বর্ণভেদ বংশপরম্পরাগত করেই দেশের অমঙ্গল ঘটিয়েচে। হিন্দুরা স্বর্গ-রাজ্যের অধিকারী আর সকলকেই অনন্ত নরক-ভোগ করতে হবে হিন্দু-ধর্ম্ম এরূপ শিক্ষা দেয় না। শাপ-গ্রস্ত হয়ে কোন জাতি-বিশেষকে অনন্তকাল পর্য্যন্ত অপর জাতির দাসত্ব করতে হবে হিন্দু-ধর্ম্ম এরূপ শিক্ষাও দেয় না। কিন্তু এই সকল ধর্ম্মশিক্ষা দ্বারাই জগতের সর্ব্বনাশ প্রকৃতপক্ষে সাধিত হয়েচে ও হচ্চে। বড়ই আক্ষেপের বিষয় যে খ্রীষ্টান ধর্ম্মাবলম্বী অনেকেই এতদূর অহঙ্কারের বশীভূত হয়ে পড়েন যে ভগবানের সৃষ্টিতে সার্ব্বজনীন

done, the life of the nation." Dr. Watts-Ditchfield, Bishop of Chelmsford, in the course of an address at a United Intercession service held in Queen's Hall, London, under the auspices of the World's Evangelical Alliance early in 1916 said :—"When we look at Europe to-day it is the greatest reproof the Church has ever had. Can anyone lay this awful war at the door of anyone more responsible than the Christian Church ?"

সাম্য কিছুতেই স্বীকার করতে চান না। তাঁরা সদর্পে বলে থাকেন যে শ্বেতাঙ্গের বশীভূত থাকবার জন্যই কৃষ্ণকায় জাতির সৃষ্টি। দৃষ্টান্ত স্বরূপ কলিকাতার *Englishman* সংবাদপত্রে কিছুদিন আগে জনৈক সাহেব যা' লিখেছিলেন তা' উদ্ধৃত করা গেল :—"It should be realised that for over 3000 years history has brutally demonstrated that the Negro is inferior to the white man. By nature, then, men are not all equal, 'there is nothing so certain as the natural inequality of men.' 'God made all men equal is a fine sounding phrase, and has also done good service in its day—but it is not a scientific fact.' Briefly it is one of those catch-phrases which stand for the expression of an idle sentiment. Moreover, the equality of all men is a false and dangerous doctrine to promulgate in a country where out of 315 millions of inhabitants barely one and a half millions can be described as literate in our Census Reports......Let us realize that all men are *not* equal, and that some men are born to be ruled, and others to govern them." (*The Englishman*, June 10,1919) এই উদারচেতা লেখক তিন হাজার বৎসরের হিসাব নিকাশ করেছেন কিন্তু তাঁর কি ঠিকে ভুল হয় নি ? এই তিন হাজার বৎসরের মধ্যেই কি আফ্রিকার কৃষ্ণকায় মিসর ও ফিনিসিয়া দেশবাসী জগতে সভ্যতায় শীর্ষস্থান অধিকার করে নি ? যখন তাদের সভ্যতার আলোকে জগৎ প্লাবিত করে ফেলেছিল তখন ইউরোপে শ্বেতাঙ্গ-

